সর্ব্বভূতান্যহং দেহে পশ্যন্ মনসি চাত্মনঃ।
যোগে বুদ্ধিং শ্রুতে সত্ত্বং মনো ব্রহ্মণি ধারয়ন্ ॥৩১॥
বিহরিষ্যাম্যনাসক্তঃ সুখী লোকান্ নিরাময়ঃ।
যথা মাং ত্বং পুনর্নৈবং দুঃখেষু প্রণিধাস্যসি ॥৩২॥ (যুগ্মকম্)
ত্বয়া হি মে প্রণুন্নস্য গতিরন্যা ন বিদ্যতে।
তৃষ্ণাশোকশ্রমাণাং হি ত্বং কাম! প্রভবঃ সদা ॥৩৩॥
ধননাশেঽধিকং দুঃখং মন্যে সর্ব্বমহত্তরম্।
জ্ঞাতয়ো হ্যবমন্যন্তে মিত্রাণি চ ধনাচ্চ্যুতম্ ॥৩৪॥

## ভারতকৌমুদী

অহঙ্কারাদীন্ সম্বোধ্যাহ নেতি। সত্যং ব্রহ্ম "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ ॥৩০॥

সর্ব্বেতি। অহমাত্মনো দেহে মনসি চ সর্ব্বেষামেব ব্রহ্মরূপতয়া সর্ব্বভূতানি পশ্যন্, যোগে বুদ্ধিম্, শ্রুতে তত্ত্বশ্রবণে সত্ত্বমধ্যবসায়ম্, ব্রহ্মণি চ মনো ধারয়ন্ নিবেশয়ন্, বিষয়েষ্বনাসক্তঃ নিরাময়ো নিরুপদ্রবঃ সুখী চ সন্, লোকান্ ভুবনানি বিহরিষ্যামি বিচরিষ্যামি। হে কাম! যথা ত্বং মাং পুনরেবং দুঃখেষু ন প্রণিধাস্যসি পাতয়িতুং ন শক্ষ্যসি ॥৩১—৩২॥

অথ ময়ি স্থিতে কথমুক্তবিধং ন কৃতমিত্যাহ ত্বয়েতি। প্রণুন্নস্য প্রেরিতস্য। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ কারণম্ ॥৩৩॥

## ভারতভাবদীপঃ

স্বকারণং প্রতি পঞ্চত্বমস্থিত্যর্থঃ ॥২৯॥ যুষ্মাস্বনাত্মস্বহঙ্কারাদিষু রাজসতামসেষু সত্ত্বং সত্ত্বগুণম্। বনমেবেতি পাঠে বনং ব্রহ্ম পারিব্রাজ্যং বা ॥৩০॥ দেহে তত্রাপি মনসি হৃৎপুণ্ডরীকস্থে পশ্যন্। হেতৌ শতৃপ্রত্যয়ঃ। একাত্মদর্শনায়েত্যর্থঃ। যোগে বিষয়ে বুদ্ধিং করিষ্যামীতি নিশ্চয়ং কুর্ব্বন্ শ্রুতে শ্রবণাদৌ সত্ত্বমেকাগ্রচিত্তং ধারয়ন্ মনশ্চ ব্রহ্মণি লবণোদকন্যায়েন ধারয়ন্ বিহরিষ্যামীত্যগ্রিমেণ সম্বন্ধঃ ॥৩১॥ অনাসক্তো নিরাময় ইতি রাগদ্বেষরাহিত্যমুক্তম্ ॥৩২॥ অন্যা যোগে বুদ্ধিমিত্যুক্তগতে-

হে অহঙ্কারপ্রভৃতি রিপুগণ! তোমরা কাম ও লোভের অনুসরণ কর বলিয়া, তোমাদের উপরে আমার প্রীতি নাই; সুতরাং আমি কাম পরিত্যাগ করিয়া সত্যেরই আশ্রয় লইব ॥৩০॥

হে কাম! আমি নিজের দেহে ও মনে সর্ব্বভূতদর্শন, যোগে বুদ্ধিস্থাপন, তত্ত্বশ্রবণে অধ্যবসায় এবং ব্রহ্মে মনোনিবেশ করিতে থাকিয়া, বিষয়ে অনাসক্ত, সুখী ও নিরুপদ্রব হইয়া, সমগ্র জগতে বিচরণ করিব। যাহাতে তুমি পুনরায় আমাকে এইরূপ দুঃখসাগরে নিপাতিত করিতে না পার ॥৩১—৩২॥

হে কাম! তুমি আমাকে চালাইতে থাকিলে, আমার অন্য উপায় থাকে না। কারণ, তুমি সর্ব্বদাই তৃষ্ণা, শোক ও শ্রমের হেতু হইয়া থাক ॥৩৩॥

অবজ্ঞানসহস্রৈস্তু দোষাঃ কষ্টতরাঽধনে।
ধনে সুখকলা যা তু সাপি দুঃখৈর্বিধীয়তে ॥৩৫॥
ধনমস্যেতি পুরুষং পুরো নিঘ্নন্তি দস্যবঃ।
ক্লিশ্যন্তি বিবিধৈর্দণ্ডৈর্নিত্যমুদ্বেজয়ন্তি চ ॥৩৬॥
অর্থলোলুপতা দুঃখমিতি বুদ্ধং চিরান্ময়া।
যদ্যদালম্বসে কাম! তত্তদেবানুরুধ্যসে ॥৩৭॥
অতত্ত্বজ্ঞোঽসি বালশ্চ দুস্তোষোঽপূরণোঽনলঃ।
নৈব ত্বং বেত্থ সুলভং নৈব ত্বং বেত্থ দুর্ল্লভম্ ॥৩৮॥

## ভারতকৌমুদী

অথ ধনমপি কদাচিৎ সুখকারণং পশ্যন্নপি সম্ভাব্যমানে ধননাশে মহাদুঃখমেব মন্ত ইত্যাহ ধনেতি। অতঃ সুখায় ধনং নেচ্ছামীতি ভাবঃ ॥৩৪॥

অবেতি। কষ্টতরা অতিশয়েন কষ্টজনকাঃ। বিসর্গলোপেঽপি পুনসন্ধিবার্ষঃ। সুখস্য কলা লেশঃ। দুঃখৈরর্জনাদিজনিতৈঃ ॥৩৫॥

ধনমিতি। অস্যেতি মত্বা, পুরঃ প্রথমম্। দণ্ডৈঃ প্রহারৈঃ ॥৩৬॥

অর্থেতি। যদ্যদ্বস্তু, আলম্বসে আশ্রয়সি। অনুরুধ্যসে অনুসরসি ॥৩৭॥

অতত্ত্বেতি। বালো মূর্খঃ, অপূরণঃ পূরয়িতুমশক্যঃ, অনলো বহ্নিরিব ॥৩৮॥

---

আমি মনে করি, ধনক্ষয় হইলে অধিক ও সর্ব্বাপেক্ষা বৃহৎ দুঃখ হয় এবং ধনভ্রষ্ট লোককে জ্ঞাতিরা ও বান্ধবেরা অবজ্ঞা করে ॥৩৪॥

নির্ধন ব্যক্তি সহস্র সহস্র অবজ্ঞা পায় বলিয়া নির্ধনতায় অত্যন্ত কষ্টজনক অনেক দোষ আছে, ইহা সত্য বটে; কিন্তু ধনে যে সুখের লেশ থাকে, তাহাও দুঃখেই উৎপাদন করা হয় ॥৩৫॥

'ইহার ধন' এইরূপ মনে করিয়া, দস্যুরা প্রথমেই মানুষকে বধ করে কিংবা নানারূপ প্রহার করিয়া কষ্ট দেয় এবং সর্ব্বদাই উদ্বিগ্ন করে ॥৩৬॥

আমি চিরকালই বুঝিয়া আসিয়াছি যে, অর্থলালসাই দুঃখজনক, আর হে কাম! তুমি যাহা যাহা আশ্রয় কর, সেই সেই দিকেই ধাবিত হইয়া থাক ॥৩৭॥

কাম! তুমি তত্ত্ব জান না, মূর্খ, তোমার তুষ্টিসম্পাদন করা দুষ্কর এবং অগ্নির ন্যায় তোমার আশা পূরণ করাও অসম্ভব; আর তুমি সুলভও বোঝ না এবং দুর্ল্লভও বোঝ না ॥৩৮॥

---

(৩৭) যদালম্বসে কামং···বঙ্গ ···যদনি।

পাতালমিব দুষ্পূরো মাং দুঃখৈর্যোক্তুমিচ্ছসি।
নাহমদ্য সমাবেষ্টুং শক্যঃ কাম ! পুনস্ত্বয়া ॥৩৯॥
নির্ব্বেদমহমাসাদ্য দ্রব্যনাশাদ্‌যদৃচ্ছয়া।
নির্বৃত্তিং পরমাং প্রাপ্য নাদ্য কামান্ বিচিন্তয়ে ॥৪০॥
অতিক্লেশান্ সহামীহ নাহং বুধ্যাম্যবুদ্ধিমান্।
নিকৃতো ধননাশেন শয়ে সর্ব্বাঙ্গবিজ্বরঃ ॥৪১॥
পরিত্যজামি কাম ! ত্বাং হিত্বা সর্বমনোগতীঃ।
ন ত্বং ময়া পুনঃ কাম ! বৎস্যসে ন চ রংস্যসে ॥৪২॥

## ভারতকৌমুদী

পাতালমিতি। দুঃখৈঃ সহ যোক্তুং যোজয়িতুম্। সমাবেষ্টুমাশ্রয়িতুম্ ॥৩৯॥

নির্ব্বেদমিতি। নির্ব্বেদঃ বৈরাগ্যম্। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া। বিচিন্তয়ে গণয়ামি ॥৪০॥

পূর্ব্বাবস্থামভিধায় তদানীন্তনাবস্থামভিধত্তে অতীতি। সহামি সোঢ়বান্, বুধ্যামি বুদ্ধবান্ ধনস্থিতিকাল ইতি শেষঃ। নিকৃতো বিড়ম্বিতঃ। ইহ ইদানীন্তু, সর্ব্বেষ্বেবাঙ্গেষু বিজ্বরঃ কামত্যাগাৎ সন্তাপশূন্যঃ সন্, শয়ে স্বপিমি ॥৪১॥

পরীতি। সর্ব্বা মনসো গতীর্বৃত্তীঃ। ময়া সহ বৎস্যসে স্থাস্যসি, রংস্যসে আমোদিষ্যসে ॥৪২॥

## ভারতভাবদীপঃ

রন্তা ॥৩৩—৩৪॥ অধনে ইতি চ্ছেদঃ। সান্ধরার্থঃ ॥৩৫॥ ধনমস্থাস্তীতি ॥৩৬—৩৭॥ অনলোঽগ্নিরিবেত্যর্থঃ ॥৩৮—৪০॥ সহামি ইতঃপূর্ব্বং সোঢ়বানস্মি ॥৪১॥ মনোগতীঃ মনসো বৃত্তীঃ। এতেন

কাম। পাতালের ন্যায় তোমাকে পূরণ করা দুঃসাধ্য, তুমি আমাকে দুঃখযুক্ত করিবার ইচ্ছা কর; কিন্তু তুমি পুনরায় আমাতে প্রবেশ করিতে সমর্থ হইবে না ॥৩৯॥

ধননাশ হওয়ায় ঈশ্বরেচ্ছাক্রমে আমি বৈরাগ্য লাভ করিয়া, পরম নিবৃত্তি পাইয়া, এখন আর কোন কামনারই চিন্তা করি না ॥৪০॥

হায়। পূর্ব্বে আমি নির্ব্বোধ বলিয়া বুঝিতে পারি নাই, অত্যন্ত ক্লেশ সহ্য করিয়াছি। তাহার পর ধননাশ হওয়ায় বিড়ম্বিত হইয়াছি; কিন্তু এখন সমস্ত সন্তাপশূন্য হইয়া সুখে নিদ্রা যাইতেছি ॥৪১॥

হে কাম ! এখন আমি মনের সমস্ত বৃত্তি পরিত্যাগ করিয়া, তোমাকে পরিত্যাগ করিতেছি; সুতরাং আর তুমি আমার সহিত বাস করিতে পারিবে না কিংবা আমোদ করিতেও সমর্থ হইবে না ॥৪২॥

(৩৯) পাতাল ইব দুষ্পূরঃ···বঙ্গ।

ক্ষমিষ্যে ক্ষিপমাণানাং ন হিংসিষ্যে বিহিংসিতঃ।
দ্বেষ্যযুক্তঃ প্রিয়ং বক্ষ্যাম্যনাদৃত্য তদপ্রিয়ম্ ॥৪৩॥
তৃপ্তঃ স্বস্থেন্দ্রিয়ো নিত্যং যথালব্ধেন বর্ত্তয়ন্।
ন সকামং করিষ্যামি ত্বামহং শত্রুমাত্মনঃ ॥৪৪॥
নির্ব্বেদং নির্ব্বৃতিং তৃপ্তিং শান্তিং সত্যং দমং ক্ষমাম্।
সর্ব্বভূতদয়াং চৈব বিদ্ধি মাং সমুপাগতম্ ॥৪৫॥
তস্মাৎ কামশ্চ লোভশ্চ তৃষ্ণা কাপর্ণ্যমেব চ।
ত্যজন্তু মাং প্রতিষ্ঠন্তং সত্ত্বস্থো হ্যস্মি সাম্প্রতম্ ॥৪৬॥

## ভারতকৌমুদী

ক্ষমিষ্য ইতি। অহং ক্ষিপমাণানাং নিন্দতামপি জনানাং সম্বন্ধে, ক্ষমিষ্যে ক্ষমাং করিষ্যামি। দ্বৈষ্যং দ্বেষবিষয়ীভূতং বাক্যং কেনচিদুক্তোঽপি ॥৪৩॥

পুনঃ কামং প্রত্যেবাহ তৃপ্ত ইতি। স্বস্থেন্দ্রিয়ঃ স্বস্ববিষয়াগতেন্দ্রিয়ঃ। বর্ত্তয়ন্ জীবিকাং নির্ব্বাহয়ন্ ॥৪৪॥

নির্ব্বেদমিতি। নির্ব্বেদং বৈরাগ্যম্, নির্ব্বৃতিং নিবৃত্তিসুখম্। দমমিন্দ্রিয়দমনম্। সমুপাগতং সম্যক্প্রাপ্তম্ ॥৪৫॥

তস্মাদিতি। কাপর্ণ্যং ব্যয়কুণ্ঠিতত্বম্। সত্ত্বস্থঃ সত্ত্বগুণস্থিতঃ ॥৪৬॥

## ভারতভাবদীপঃ

সমাধিমনুষ্ঠাস্যে ইত্যুক্তং ভবতি; তত্রৈব সর্ব্বকামাভাবাৎ ॥৪২॥ ক্ষিপমাণানাং ধিক্কুর্ব্বতাং শব্দাদীন্ ॥৪৩॥ সকামং লব্ধমনোরথম্, হে কামেতি শেষঃ ॥৪৪॥ নির্ব্বৃতিং সুখম্, তৃপ্তিং পূর্ণকামতাম্

---

কেহ আমাকে নিন্দা করিলে, আমি তাহাকে ক্ষমা করিব; কেহ আমার হিংসা করিলে, আমি তাহার হিংসা করিব না এবং কেহ আমাকে অপ্রিয় বাক্য বলিলে, আমি সে অপ্রিয় বাক্য অগ্রাহ্য করিয়া, তাহাকে প্রিয় বাক্যই বলিব ॥৪৩॥

আমি যথালব্ধ বস্তুদ্বারা জীবিকানির্ব্বাহ করিতে থাকিয়া সর্ব্বদা সন্তুষ্ট থাকিব এবং আমার ইন্দ্রিয়গণ ও আপন আপন বিষয়ের দিকে ধাবিত না হইয়া, আপন আপন স্থানেই থাকিবে। হে কাম! তুমিও আমার শত্রু বলিয়া আর তোমার আশা পূরণ করিব না ॥৪৪॥

কাম! তুমি জানিয়া রাখ যে, বৈরাগ্য, নির্ব্বৃতি, তৃপ্তি, শান্তি, সত্য, ইন্দ্রিয়-দমন, ক্ষমা এবং সর্ব্বভূতে দয়া—এ সমস্তই আমি লাভ করিয়াছি ॥৪৫॥

অতএব আমি সত্ত্বগুণাধিষ্ঠিত হইয়া সম্প্রতি বনে যাইতেছি; সুতরাং রাজসিক কাম, লোভ, তৃষ্ণা ও কৃপণতা আমাকে ত্যাগ করুক ॥৪৬॥

প্রহায় কামং লোভঞ্চ সুখং প্রাপ্তোঽস্মি সাম্প্রতম্।
নাদ্য লোভবশং প্রাপ্তো দুঃখং প্রাপ্স্যাম্যনাত্মবান্ ॥৪৭॥
যদ্যৎ ত্যজতি কামানাং তৎ সুখস্যাভিপূর্য্যতে।
কামস্য বশগো নিত্যং দুঃখমেব প্রপদ্যতে ॥৪৮॥
কামানুবন্ধং নুদতে যৎকিঞ্চিৎ পুরুষো রজঃ।
কামক্রোধোদ্ভবং দুঃখমহ্রীররতিরেব চ ॥৪৯॥
এষ ব্রহ্ম প্রবিষ্টোঽহং গ্রীষ্মে শীতমিব হ্রদম্।
শাম্যামি পরিনির্ব্বামি সুখং মামেতি কেবলম্ ॥৫০॥
যচ্চ কামসুখং লোকে যচ্চ দিব্যং মহৎ সুখম্।
তৃষ্ণাক্ষয়সুখস্যৈতে নার্হতঃ ষোড়শীং কলাম্ ॥৫১॥

ভারতকৌমুদী

প্রহায়েতি। অনাত্মবান্ আত্মতত্ত্বজ্ঞানরহিতঃ ॥৪৭॥

যদিতি। কামানাং কাম্যানাং মধ্যে যদ্যৎ কাম্যং ঘটপটাদিকং ত্যজতি, তৎ সর্ব্বমেব, সুখস্য সুখকারণস্য অভিপূর্য্যতে ॥৪৮॥

কামেতি। পুরুষঃ কামানমুবধ্নাতি জনয়তীতি তৎ, যৎ কিঞ্চিৎ রজো রজগুণম্, নুদতে পরিহরতি, তৎ কামক্রোধোদ্ভবং দুঃখম্, অহ্রী অলজ্জা, অরতির্বিরাগশ্চ নুদত ইতি সম্বন্ধঃ ॥ ৯॥

এষ ইতি। শাম্যামি রাগদ্বেষাদিত্যাগেন শান্তোঽস্মি, পরিনির্ব্বামি তত্ত্বজ্ঞানোদয়াৎ নির্ব্বাণ-মুক্তিং প্রাপ্তোঽস্মি ॥৫০॥

ভারতভাবদীপঃ

॥৪৫॥ প্রতিষ্ঠন্তং মোক্ষায় গন্তম্ ॥৪৬—৪৮॥ রজঃ প্রবর্ত্তকো গুণঃ তচ্চ কামেনানুবধ্নাতীতি কামানুবন্ধং দুঃখাদিকঞ্চ কামাদ্যুদ্ভবম্। অতঃ সর্ব্বানর্থমূলং রজস্ত্যাজ্যমিত্যর্থঃ ॥৪৯॥ শাম্যামি কর্ম্মভ্য

আমি সম্প্রতি কাম ও লোভ পরিত্যাগ করিয়া, সুখলাভ করিয়াছি; সুতরাং এখন আর আমি আত্মতত্ত্ব না জানিয়া, লোভের বশীভূত হইয়া দুঃখ পাইব না ॥৪৭॥

মানুষ কামের যে যে অংশ ত্যাগ করে, তাহাই সুখের উপায়ে যাইয়া পূর্ণ হয়; আর সর্ব্বদা কামের বশীভূত হইয়া দুঃখই ভোগ করে ॥৪৮॥

মানুষ কামজনক যে কোন রজোগুণকে দূর করে, তাহাই কামক্রোধজাত দুঃখকে দূর করে, তখন নির্লজ্জতা ও বৈরাগ্য উপস্থিত হয় ॥৪৯॥

মানুষ গ্রীষ্মকালে যেমন শীতল হ্রদে প্রবেশ করে, তেমন আমিও এই ব্রহ্মে প্রবিষ্ট হইয়াছি। এখন আমি শান্তি, নির্ব্বাণ ও কেবল সুখ পাইতেছি ॥৫০॥

(৫০) এষ ব্রহ্ম প্রতিষ্ঠোঽহং···বর্দ্ধ।

আত্মনা সপ্তমং কামং হত্বা শত্রুমিবোত্তমম্।
প্রাপ্যাবধ্যং ব্রহ্মপুরং রাজেব স্যামহং সুখী ॥৫২॥
এতাং বুদ্ধিং সমাস্থায় মঙ্কির্নির্বেদমাগতঃ।
সর্বান্ কামান্ পরিত্যজ্য প্রাপ্য ব্রহ্ম মহৎ সুখম্ ॥৫৩॥
দম্যনাশকৃতে মঙ্কিরমৃতত্বং কিলাগমৎ।
অচ্ছিনৎ কামমূলং স তেন প্রাপ মহৎ সুখম্ ॥৫৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে মঙ্কিগীতায়াম্ একসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

যদিতি। দিব্যং স্বর্গীয়ম্। ষোড়শীং কলাং ষোড়শভাগৈকভাগসাদৃশ্যম্ ॥৫১॥

আত্মনেতি। অহম্, রাজেব, উত্তমং প্রবলং শত্রুমিব, আত্মনা স্থূলদেহেন সহ, মোহ-ক্রোধ-লোভ-মদ-মাৎসর্য্যানীতি পঞ্চ কামশ্চ ষষ্ঠঃ, তেন চ স্থূলদেহেন সহাসৌ কমঃ সপ্তমো ভবতি তং হত্বা, অবধ্যং নিত্যত্বাৎ সুদৃঢ়ত্বাচ্চ অবিনাশ্যম্, ব্রহ্ম পরমাত্মৈব পুরং তৎ প্রাপ্য সুখী স্যাম্ ॥৫২॥

এতামিতি। নির্ব্বেদমাত্মগ্লানিম্। সুখমানন্দস্বরূপম্, "সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম" ইতি শ্রুতেঃ নির্বৃতোঽভবদিতি শেষঃ ॥৫৩॥

## ভারতভাবদীপঃ

উপরতিং গচ্ছামি, পরিনির্বামি নির্দ্দুঃখো ভবামি। সুখং স্বরূপসুখম্, কেবলং নির্বিষয়ম্ ॥৫০—৫১॥

আত্মনা স্থূলদেহেন সহ গণনায়াং সপ্তমঃ কামঃ। তথাহি—অন্নময়প্রাণময়মনোময়বিজ্ঞানময়াশ্চত্বারঃ কোশাঃ প্রবৃত্তিমত্ত্বাদ্রজঃপ্রধানাঃ। আনন্দময় আবরণরূপত্বাত্তমঃপ্রধানঃ পঞ্চমঃ। ততঃ শুদ্ধসত্ত্ব-প্রাধান্যাৎ সবীজসমাধিঃ সানন্দাখ্যঃ ষষ্ঠঃ। তস্যাপি মূলমস্মীতিপ্রত্যয়মাত্রশরীরো মহত্তত্ত্বাখ্যঃ সর্ব্বানর্থবীজভূতশ্চরমঃ কামঃ সপ্তমঃ। তং হত্বা ব্রহ্মৈব পুরং ব্রহ্মপুরং প্রবিষ্টঃ স্যাম্; যতস্তদবধ্যং;

জগতে যে কামসুখ আছে কিংবা স্বর্গে যে মহাসুখ রহিয়াছে, সেই দুই সুখ কামনা ত্যাগ সুখের ষোলভাগের একভাগেরও তুল্য নহে ॥৫১॥

অতএব আমি রাজার ন্যায় প্রবল শত্রুতুল্য সমস্ত অনর্থের মূল স্থূলদেহের সহিত সপ্তম কামকে বিনাশ করিয়া, অবিনাশ্য ব্রহ্মস্বরূপ পুরে প্রবিষ্ট হইয়া, সুখী হইব' ॥৫২॥

আত্মগ্লানিযুক্ত মঙ্কি এইরূপ বুদ্ধি অবলম্বনপূর্ব্বক সমস্ত কামনা পরিত্যাগ করিয়া, মহাসুখস্বরূপ পরব্রহ্মে প্রবিষ্ট হইয়া, পরম নির্বৃতি লাভ করিয়াছিল ॥৫৩॥

(৫৪) ·· তেন প্রাপ্য পরাং গতিং·· পি নি।

* '·· সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, নি অধ্যায়সমাপ্তির্নাস্তি

# দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
গীতং বিদেহরাজেন জনকেন প্রশাম্যতা ॥১॥
অনন্তমিব মে বিত্তং যস্য মে নাস্তি কিঞ্চন।
মিথিলায়াং প্রদীপ্তায়াং ন মে দহ্যতি কিঞ্চন ॥২॥

ভারতকৌমুদী

দম্যেতি। দম্যয়োর্গোবৎসয়ো নাশকৃতে নাশনিমিত্তম্, অমৃতত্বং মুক্তিম্। কাম এব মূলং সর্বানর্থবীজং তৎ ॥৫৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি একসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

অত্রেতি। প্রশাম্যতা তৃষ্ণাক্ষয়েণ শান্তিং প্রাপ্নুবতা ॥১॥

ভারতভাবদীপঃ

কুতঃ? "নাস্য জরয়ৈতজ্জীর্য্যতে ন বধেনাস্য হন্যত এতৎ সত্যং ব্রহ্মপুর"মিতি শ্রুতেঃ ॥৫২॥ কামান্ প্রথমাধ্যায়োক্তরীত্যা জাগ্রৎস্বপ্নসম্প্রজ্ঞাতাবস্থাগতান্ বিষয়ান্ ॥৫৩॥ কামমূলমবিদ্যাম্ ॥৫৪॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭১॥

—:০:—

মঙ্কিবদুপরমেণৈবেত্যুক্তম্, তেনৈব যোগক্ষেমসিদ্ধিং সদৃষ্টান্তমাহ—অত্রেত্যাদিনা ॥১॥ অনন্তং দেশতঃ কালতো বস্তুতশ্চাপরিচ্ছিন্নম্। বিত্তমিব নিগূঢ়ং কোশপঞ্চলক্ষণগুহাস্থং প্রত্যক্তত্ত্বমেবাস্য মে স্বরূপভূতম্। অতএব সর্ব্বস্য মদন্যত্বাদ্রজ্জুরগবন্ময়ি কল্পিতত্বাচ্চ মে মম ন কিঞ্চন। অতএবাহ—

মঙ্কি গোবৎস বিনষ্ট হওয়ায় মুক্তি লাভ করিয়াছিল। কারণ, সে তাহাতেই সমস্ত অনর্থের মূল কামনা ত্যাগ করিয়াছিল এবং সেই জন্যই সে মহাসুখ লাভ করিতে পারিয়াছিল' ॥৫৪॥

—০—

ভীষ্ম বলিলেন—'মনস্বীরা এই বিষয়েও শান্তিপ্রাপ্ত বিদেহরাজ-জনককথিত প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥১॥

(২) অনন্তং বত মে বিত্তম্···পি নি।

অত্রৈবোদাহরন্তীমং বোধ্যস্য পদসঞ্চয়ম্।
নির্ব্বেদং প্রতিবিন্যস্ত্যং তন্নিবোধ যুধিষ্ঠির ! ॥৩॥
বোধ্যং শান্তমৃষিং রাজা নাহুষঃ পর্য্যপৃচ্ছত।
নির্ব্বেদাচ্ছান্তিমাপন্নং শাস্ত্রপ্রজ্ঞানতর্পিতম্ ॥৪॥
উপদেশং মহাপ্রাজ্ঞ ! শমস্যোপদিশস্ব মে।
কাং বুদ্ধিং সমনুধ্যায় শান্তশ্চরসি নির্ব্বৃতঃ ॥৫॥
বোধ্য উবাচ।
উপদেশেন বর্ত্তামি নানুশাস্মীহ কঞ্চন।
লক্ষণং তস্য বক্ষ্যেঽহং তৎ স্বয়ং পরিমৃশ্যতাম্ ॥৬॥

ভারতকৌমুদী

অনন্তমিতি। ইবশব্দেন বাস্তবিকমনন্তত্বং নাস্তীতি সূচিতম্। যে আত্মভূতস্য বস্তুতঃ কিঞ্চনাপি নাস্তি অসঙ্গত্বাৎ। অতএব মদীয়ায়াং মিথিলায়াং নগর্য্যাম্, প্রদীপ্তায়াং দগ্ধায়ামপি মে কিঞ্চনাপি ন দহ্যতি, বস্তুতো নিঃসঙ্গস্য মে তত্র মদীয়ত্বাভাবাদিতি ভাবঃ। ইত্যন্তো বিদেহরাজোক্তিঃ ॥২॥

ইতিহাসান্তরমাহ অত্রেতি। বোধ্যস্য তদাখ্যস্য ঋষেঃ, পদসঞ্চয়ং পদসমূহস্বরূপং শ্লোকম্, নির্ব্বেদং প্রতি আত্মগ্লানিবিষয়ে বিন্যস্তং তেনৈবাভিহিতম্ ॥৩॥

বোধ্যমিতি। শান্তং তৃষ্ণাক্ষয়েণ নির্ব্বৃতম্, নাহুষো নহুষপুত্রো যযাতিঃ। শাস্ত্রপ্রজ্ঞানতর্পিতং শাস্ত্রবিদ্যয়া সন্তুষ্টম্ ॥৪॥

উপেতি। শমস্য শান্তেঃ। সমনুধ্যায় আশ্রিত্য ॥৫॥

উপেতি। উপদেশেন পররূতোপদেশগ্রহণেনৈব, বর্ত্তামি তিষ্ঠামি; কিন্তু ইহ জগতি কঞ্চন জনং ন অনুশাস্মি স্বয়ং নোপদিশামি। অতএবাহং তস্য উপদেশস্য লক্ষণং চিহ্নমাত্রম্ বক্ষ্যে; ত্বয়া স্বয়ং তৎ লক্ষণং পরিমৃশ্যতাং নিজবুদ্ধ্যা বিবিচ্যতাম্ ॥৬॥

'বাস্তবিকপক্ষে যে আমার কিছুই নাই—ভ্রান্তদৃষ্টিতে সেই আমারই ধনসম্পদ যেন অনন্ত; সুতরাং প্রকৃতপক্ষে এই মিথিলানগরী দগ্ধ হইলেও আমার কিছুই দগ্ধ হয় না' ॥২॥

যুধিষ্ঠির ! অভিজ্ঞ লোকেরা এই বিষয়েও নির্ব্বেদবিষয়ে বোধ্যনামক ঋষি-প্রোক্ত এই শ্লোকগুলির উল্লেখ করিয়া থাকেন; তাহা তুমি শ্রবণ কর ॥৩॥

শান্তিপ্রাপ্ত ও শাস্ত্রজ্ঞানে প্রসন্নচিত্ত বোধ্যঋষিকে একদা রাজা যযাতি জিজ্ঞাসা করিয়াছিলেন—॥৪॥

'মহাপ্রাজ্ঞ ! আপনি কি প্রকার জ্ঞান অবলম্বন করিয়া শান্তচিত্তে ও মহাসুখে বিচরণ করেন; আপনি সেই শান্তিলাভের উপদেশ আমাকে দিন' ॥৫॥

(৪) ···নহুষঃ পর্য্যপৃচ্ছত—পি বর্দ্ধ।

পিঙ্গলা কুররঃ সর্পঃ সারঙ্গান্বেষণং বনে।
ইষুকারঃ কুমারী চ ষড়েতে গুরবো মম ॥৭॥
ভীষ্ম উবাচ।
আশা বলবতী রাজন্ নৈরাশ্যং পরমং সুখম্।
আশাং নিরাশাং কৃত্বা তু সুখং স্বপিতি পিঙ্গলা ॥৮॥
সামিষং কুররং দৃষ্ট্বা বধ্যমানং নিরামিষৈঃ।
আমিষস্য পরিত্যাগাৎ কুররঃ সুখমেধতে ॥৯॥

---

ভারতকৌমুদী

তল্লক্ষমেবাহ পিঙ্গলেতি। পিঙ্গলা নাম বেশ্যা, কুররো নাম পক্ষিবিশেষঃ, সর্পো ভুজঙ্গঃ, বনে সারঙ্গান্বেষণং চাতকপক্ষিণোঽনুসরণং চাতকপক্ষীত্যর্থঃ, ইষুকারো বাণনির্ম্মাতা, কুমারী কন্যা চ এতে ষট্ মম গুরব উপদেশকাঃ ॥৭॥

ইতিমাত্রমেবাভিধায় বিরতে বোধ্যে ভীষণঃ সর্ব্বং ক্রমেণ বিবৃণোতি আশেতি। বলবতী সুখবাধিকেতি শেষঃ। অস্য মোক্ষধর্ম্ম পর্ব্বণঃ প্রথমাধ্যায় এব এতদ্বিবরণমুপাখ্যানঞ্চ দ্রষ্টব্যম্ ॥৮॥

সামিষমিতি। আমিষেণ মাংসেন সহেতি সামিষস্তং চঞ্চুপুটেন চরণযুগলেন বা মাংসগ্রাহিণমিত্যর্থঃ কুররং নাম পক্ষিণম্, নিরামিষৈর্মাংসহীনৈরন্যৈঃ পক্ষিভিঃ বধ্যমানমাত্মানং দৃষ্ট্বা স কুররঃ তস্যামিষস্য পরিত্যাগাৎ সুখং যথা স্যাৎ তথা এধতে বর্দ্ধতে। লোভত্যাগঃ কর্ত্তব্য ইত্যুপদেশঃ ॥৯॥

ভারতভাবদীপঃ

মিথিলায়ামিতি। নহ্যধ্যস্তদোষৈরধিষ্ঠানং স্পৃশ্যতে মরীচিনস্যাপি মরুভূমেরার্দ্রত্বাপত্তেরিতি ভাবঃ ॥২॥ পদসঞ্চয়ং শ্লোকং বৈরাগ্যার্থমুপন্যস্তম্ ॥৩—৫॥ তস্যোপদেশস্য লক্ষণং জ্ঞাপকম্, তৎ জ্ঞাপ্যম্ ॥৬॥ সারঙ্গো ভ্রমরস্তস্যান্বেষণমনুগমনম্। ইষ গতৌ দিবাদিঃ ॥৭॥ যস্মাদ্যস্মাদ্ গুরোর্যদ্যদুপাত্তং

---

বোধ্য বলিলেন—'আমি পরের নিকট উপদেশ গ্রহণ করিয়াই চলিতেছি; কিন্তু নিজে অন্য কোন ব্যক্তিকে উপদেশ দান করি না। অতএব আমি সেই উপদেশের লক্ষণ মাত্র বলিব; আপনি নিজে তাহার তাৎপর্য্য বিবেচনা করিয়া লউন ॥৬॥

পিঙ্গলানাম্নী বেশ্যা, কুরুল পক্ষী (রাজকুরুল পক্ষী) সর্প, চাতকপক্ষী, বাণনির্ম্মাতা কন্যা—এই ছয়টী আমার উপদেষ্টা' ॥৭॥

ভীষ্ম বলিলেন—'রাজা! আশা সুখের প্রবল প্রতিবন্ধক; কিন্তু নৈরাশ্য পরম সুখের কারণ। তাহার দৃষ্টান্ত—পিঙ্গলানাম্নী বেশ্যা, প্রিয়তম উপপতির আশা ত্যাগ করিয়া সুখে নিদ্রা গিয়াছিল ॥৮॥

একটা কুরুলপক্ষী একখণ্ড মাংস লইয়া চলিতেছিল, এমন সময়ে মাংসশূন্য অন্যান্য পক্ষীরা আসিয়া সেই মাংসখণ্ড লইবার জন্য তাহাকে আঘাত করিতে লাগিল; তখন সেই কুরুলপক্ষী সেই মাংসখণ্ডকে ফেলিয়া দিয়া নিরুপদ্রব হইয়াছিল ॥৯॥

গৃহারম্ভো হি দুঃখায় ন সুখায় কদাচন।
সর্পঃ পরকৃতং বেশ্ম প্রবিশ্য সুখমেধতে ॥১০॥
সুখং জীবন্তি মুনয়ো ভৈক্ষ্যবৃত্তিং সমাশ্রিতাঃ।
অদ্রোহেণৈব ভূতানাং সারঙ্গা ইব পক্ষিণঃ ॥১১॥
ইষুকারো নরঃ কশ্চিদিষাবাসক্তমানসঃ।
সমীপেনাপি গচ্ছন্তং রাজানং নাববুদ্ধবান্ ॥১২॥
বহূনাং কলহো নিত্যং দ্বয়োঃ সংকথনং ধ্রুবম্।
একাকী বিচরিষ্যামি কুমারীশঙ্খকো যথা ॥১৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে বোধ্যগীতায়াং দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

গৃহেতি। দুঃখায় শ্রমাতিরেকাৎ। উক্তার্থে দৃষ্টান্তমাহ সর্প ইতি। বাসায় গৃহরম্ভো ন কর্ত্তব্য ইত্যুপদেশঃ ॥১০॥

সুখমিতি। সারঙ্গাশ্চাতকাঃ। ভূতানামদ্রোহেণ বর্ত্তিতব্যমিত্যুপদেশঃ ॥১১॥

ইষ্বিতি। ঈষৌ বাণে তন্নির্ম্মাণে। পরমাত্মন্যেকাগ্রচিত্তেন ভাব্যমিত্যুপদেশঃ ॥১২॥

বহূনামিতি। দ্বয়োরপি জনয়োঃ সংকথনং বিবাদঃ। অতএবাহ একাকীতি। শ্রীমদ্ভাগবতে ইদমুপাখ্যানং দৃশ্যতে। যথা পিত্রাদিপরতন্ত্রা কাচন কন্যা গোপনেনাতিথিং ভোজয়িতুকামা অবঘাতেন তণ্ডুলান্ নির্ম্মাতুমারেভে; তদা চ তস্যা হস্তগতাঃ শঙ্খাঃ পরস্পরসংঘর্ষেণ নিতরাং রুরুবুঃ। তদা চ সা দ্বয়োরেব হস্তয়োরেকৈকং শঙ্খং রক্ষন্তী অন্যাংশ্চ ভংক্ত্বা শঙ্খরবং নিবারয়ামাস। সাঙ্খ্যপ্রবচনেঽপি দৃষ্টান্তোঽয়ং দর্শিতঃ। কলহনিবারণায় একাকিনা ভবিতব্যমিত্যুপদেশঃ ॥১৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

তত্তদাহ ভীষ্মঃ—আশেতি। রাজন্! হে যুধিষ্ঠির! ॥৮—৯॥ পিঙ্গলাবৎ কুররবচ্চাশাং গৃহধন-

অত্যন্ত পরিশ্রম হয় বলিয়া গৃহারম্ভ করা দুঃখজনক; কিন্তু কখনও সুখজনক নহে। ইহার দৃষ্টান্ত—সর্প নিজে গৃহনির্ম্মাণ না করিয়া পরনির্ম্মিত গৃহে প্রবেশ করিয়া সুখে কালযাপন করে ॥১০॥

মুনিরা চাতকপক্ষিগণের ন্যায় প্রাণিগণের হিংসা না করিয়া, ভিক্ষাবৃত্তি অবলম্বন করিয়া, সুখে জীবনযাপন করেন ॥১১॥

বাণনির্ম্মাণকারী কোন মানুষ বাণনির্ম্মাণে আসক্ত চিত্ত থাকিয়া, কোন রাজা যে নিকট দিয়া যাইতেছেন, তাহা বুঝিতে পারে নাই ॥১২॥

* অষ্টসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ বঙ্গ বৰ্দ্ধ, ষট্‌সপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ নি।

# ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

—ঃ*ঃ—

যুধিষ্ঠির উবাচ।

কেন বৃত্তেন বৃত্তজ্ঞ! বীতশোকশ্চরেন্মহীম্।
কিঞ্চ কুর্ব্বন্ নরলোকে প্রাপ্নোতি গতিমুত্তমাম্ ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
প্রহ্লাদস্য চ সংবাদং মুনেরাজগরস্য চ ॥২॥

---

### ভারতকৌমুদী

কেনেতি। বৃত্তেন ব্যবহারেণ, হে বৃত্তজ্ঞ! ব্যবহারজ্ঞ! বীতশোকো নিরুৎপাতঃ ॥১॥

অত্রেতি।' আজগরস্য অজগরবৃত্তিমাশ্রিতস্য ॥২॥

### ভারতভাবদীপঃ

গ্রাম্যাদিবিষয়ং ত্যক্ত্বা কথং জীবেতেত্যাশঙ্ক্যান্যথাসিদ্ধিমাহ—গৃহেতি দ্বাভ্যাম্ ॥১০—১১॥ এবমারম্ভা-স্তরবর্জ্জিতেন ব্রহ্মণ্যৈকাগ্র্যং চিত্তস্য সম্পাদনীয়মিত্যাহ—ইষিতি ॥১২॥ ঐকাগ্র্যমেকাকিতয়ৈব সিধ্যতীত্যাহ—বহূনামিতি। কাচিৎ কুমারী পিত্রাদিপরবশা গৃহাগতানতিথীন্ প্রচ্ছন্নং ভোজয়িতু-মিচ্ছন্তী ব্রীহীনবহন্তুং প্রচক্রমে, তস্যাঃ প্রকোষ্ঠস্থাঃ শঙ্খাশ্চুক্রুশুঃ; সা পরেষাং সূচনা মা ভূদিতি শঙ্খান্ ভঙ্ক্ত্বা একৈকমবশেষিতবতীতি শ্রীমদ্ভাগবতে দৃষ্টান্তোঽয়ং ব্যাখ্যাতঃ ॥১৩॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭২॥

—ঃ•ঃ—

কেনেত্যাক্ষেপে। কেন বৃত্তেন বীতশোকো ভূত্বা মহীং চরেৎ? ন তাদৃশং বৃত্তমস্তীত্যর্থঃ। যতঃ সর্পসারঙ্গবৃত্ত্যা গৃহাহারসম্পাদনেঽপি প্রতিপক্ষবাহুল্যং দৃশ্যতে দ্বিষন্তি হি ভিক্ষুকা ভিক্ষুকান্তরং স্বাধ্যাসিতস্থানাগতমত একাকিত্বৈকাগ্র্যয়োশ্চাসম্ভবঃ, অন্নচিন্তয়া ধনাশাবিয়োগস্যাপি দুষ্করত্বাদিতি ভাবঃ। অতঃ কিং তাদৃশমুপায়ান্তরং হিংসাশূন্যমুত্তমগতিপ্রদমস্তীতি প্রশ্নার্থঃ ॥১॥ উত্তরমাহ—

---

বহুলোক একত্র থাকিলে সর্ব্বদাই কলহ হয়, আবার দুইজন একত্র থাকিলেও বিবাদ হইয়া থাকে; সুতরাং আমি কুমারীহস্তস্থিত শঙ্খের ন্যায় একাকী বিচরণ করিব' ॥১৩॥

যুধিষ্ঠির বলিলেন—'ব্যবহারজ্ঞ পিতামহ! মানুষ কোন্ প্রকার ব্যবহারদ্বারা নিরুপদ্রব হইয়া ভূতলে বিচরণ করিবে? এবং কি কার্য্য করিয়াই বা পরলোকে উত্তম গতিলাভ করিবে'? ॥১॥

চরন্তং ব্রাহ্মণং কঞ্চিৎ কল্যচিত্তমনাময়ম্।
পপ্রচ্ছ রাজা প্রহ্রাদো বুদ্ধিমান্ বুদ্ধিসম্মতম্ ॥৩॥

প্রহ্রাদ উবাচ।

স্বস্থঃ শুদ্ধো মৃদুর্দ্দান্তো নির্ব্বিবিধিৎসোঽনসূয়কঃ।
সুবাক্ প্রগল্‌ভো মেধাবী প্রাজ্ঞশ্চরসি বালবৎ ॥৪॥
নৈব প্রার্থয়সে লাভং নালাভেষ্বনুশোচসি।
নিত্যতৃপ্ত ইব ব্রহ্মন্! ন কিঞ্চিদিব মন্যসে ॥৫॥

ভারতকৌমুদী

চরন্তমিতি। কল্যং সর্ব্বকার্য্যেষু দক্ষং চিত্তং যস্য তম্। "কল্যং প্রভাতে মধুনি সজ্জে দক্ষে নিরাময়ে" ইতি হেমচন্দ্রঃ। অনাময়ং সুস্থম্ ॥৩॥

স্বস্থ ইতি। স্বস্থো বিষয়াকর্ষণাভাবাৎ সুস্থচিত্তঃ, শুদ্ধো রাগদ্বেষাদ্যভাবাৎ নির্ম্মলচিত্তঃ, মৃদুঃ কোমলঃ, দান্তো জিতেন্দ্রিয়ঃ, নির্বিধিৎসঃ ক্রিয়াকরণেচ্ছাহীনঃ, অনসূয়কঃ পরদোষাবিষ্কাররহিতঃ, সুবাক্ মধুরভাষী, প্রগল্‌ভশ্চতুরঃ, মেধাবী স্মৃতিশক্তিমান্, প্রাজ্ঞো বিদ্বানপি চ ত্বং বালবৎ শিশুরিব চরসি। ইদমতীবাশ্চর্য্যমিতি ভাবঃ ॥৪॥

নেতি। কিঞ্চিদপি বস্তু ইষ্টত্বেনানিষ্টত্বেন বা ন মন্যসে ॥৫॥

ভারতভাবদীপঃ

অত্রেতি। আজগরমাজগরবৃত্ত্যা জীবতঃ ॥২॥ কল্যচিত্তং দৃঢচিত্তম্। অনাময়ং রাগদ্বেষাননুবিদ্ধম্ ॥৩॥ স্বস্থো বিষয়ৈরনাকৃষ্টঃ। শুদ্ধো দম্ভাদিহীনঃ। মৃদুর্দয়াবান্। দান্তো জিতেন্দ্রিয়ঃ। নির্ব্বিধিৎসো নিরারম্ভঃ। অনসূয়কঃ সর্ব্বত্রাদোষদর্শী। সুবাক্ সত্যবাক্। প্রগল্‌ভঃ প্রতিভানবান্। মেধাবী উহাপোহকুশলঃ। প্রাজ্ঞঃ জ্ঞাততত্ত্বঃ ॥৪॥ মন্যসে ইষ্টত্বেনানিষ্টত্বেন বা। অবমন্যসে ইতি

ভীষ্ম বলিলেন—'অভিজ্ঞ লোকেরা এই বিষয়েও প্রহ্লাদ ও সর্পবৃত্তিযুক্ত কোনও মুনির সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

কোন সময়ে নিপুণচিত্ত ও নিরুপদ্রব কোনও ব্রাহ্মণ বিচরণ করিতে লাগিলে, বুদ্ধিমান্ রাজা প্রহ্লাদ আপন বুদ্ধিসম্মত বিষয় তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিলেন ॥৩॥

প্রহ্লাদ বলিলেন—'ব্রাহ্মণ! আপনি সুস্থ, শুদ্ধচিত্ত, কোমলস্বভাব, জিতেন্দ্রিয়, সর্ব্বারম্ভশূন্য, অসূয়াবিহীন, মধুরভাষী, চতুর, মেধাবী বিদ্বান্ হইয়াও বালকের ন্যায় বিচরণ করেন, ইহা আশ্চর্য্য বটে ॥৪॥

আপনি লাভের প্রার্থনা করেন না, অলাভেও অনুতপ্ত নহেন, সর্ব্বদাই সন্তুষ্টের ন্যায় থাকেন এবং কোন বস্তুকেই ইষ্ট বা অনিষ্ট বলিয়া মনে করেন না ॥৫॥

(৩) ···কল্পচিত্তমনাময়ম্···বঙ্গ।

স্রোতসা হ্রিয়মাণাসু প্রজাসু বিমনা ইব।
ধর্ম্মকামার্থকার্য্যেষু কূটস্থ ইব লক্ষ্যসে ॥৬॥
নানুতিষ্ঠসি ধর্ম্মার্থৌ ন কামে চাপি বর্ত্তসে।
ইন্দ্রিয়ার্থাননাদৃত্য মুক্তশ্চরসি সাক্ষিবৎ ॥৭॥
কা নু প্রজ্ঞা শ্রুতং বা কিং বৃত্তির্ব্বা কা নু তে মুনে!।
ক্ষিপ্রমাচক্ষ্ব মে ব্রহ্মন্! শ্রেয়ো যদিহ মন্যসে ॥৮॥
ভীষ্ম উবাচ।
অনুযুক্তঃ স মেধাবী লোকধর্ম্মবিধানবিৎ।
উবাচ শ্লক্ষ্ণয়া বাচা প্রহ্লাদমনপার্থয়া ॥৯॥

ভারতকৌমুদী

স্রোতসেতি। প্রজাসু জনেষু, স্রোতসা কামাদিপ্রবাহেণ হ্রিয়মাণাসু সতীষ্বপি ত্বং বিমনা ইব অনাকৃষ্টচিত্ত ইব লক্ষ্যসে। কূটস্থ উদাসীনঃ ॥৬॥

নেতি। ইন্দ্রিয়ার্থান্ রূপরসাদীন্, মুক্তঃ সর্ব্বস্নেহবন্ধাৎ স্খলিতঃ, সাক্ষিবৎ উদাসীনবৎ ॥৭॥

কেতি। কা কীদৃশী প্রজ্ঞা জ্ঞানম্, শ্রুতং শাস্ত্রাধ্যয়নম্। যদ্‌যদি ॥৮॥

অন্বিতি। অনুযুক্তঃ প্রহ্লাদেন পৃষ্টঃ। শ্লক্ষ্ণয়া কোমলয়া, অনপার্থয়া অব্যর্থযা ॥৯॥

ভারতভাবদীপঃ

পাঠে বীতদর্পোঽসীত্যর্থঃ ॥৫॥ স্রোতসা কামাদিবেগেন বিমনাঃ নির্ম্মনস্কঃ। স্থাণুরিব কূটস্থো নির্ব্ব্যাপারঃ। অবিমনা ইতি পাঠে স্বব্যাকুলচিত্তঃ ॥৬॥ কৌটস্থ্যমেবাহ—নেতি। ইন্দ্রিয়ার্থান্ গন্ধরসাদীননাদৃত্য চরসি ক্ষুন্নির্ব্বাহমাত্রার্থী অশ্নাসি সাক্ষিবৎ মুক্তঃ কর্ত্তৃত্বাদিনা ॥৭॥ প্রজ্ঞা তত্ত্ব-দর্শনম্, শ্রুতং তন্মূলভূতং শাস্ত্রম্, বৃত্তিস্তদর্থানুষ্ঠানম্। শ্রেয়ো মমেতি শেষঃ ॥৮॥ অনুযুক্তঃ পৃষ্টঃ। লোকস্য ধর্ম্মো জন্মজরাদিস্তস্য বিধানং কারণমবিদ্যাকামকর্ম্মাদি তদভিজ্ঞঃ লোকধর্ম্মবিধানবিৎ ॥৯॥

ব্রাহ্মণ! কামক্রোধাদিপ্রবাহ মনুষ্যগণকে আকর্ষণ করিতে থাকিলেও আপনাকে যেন তাহাতে অনাকৃষ্টচিত্ত বলিয়াই লক্ষ্য করিতেছি; আর আপনি ধর্ম্ম, অর্থ ও কামের ব্যাপারে যেন উদাসীন রহিয়াছেন বলিয়াই মনে করিতেছি ॥৬॥

আপনি ধর্ম্মকার্য্যের অনুষ্ঠান করে না, অর্থোপার্জ্জনের চেষ্টা ত্যাগ করিয়াছেন এবং কামব্যাপারেও প্রবৃত্ত নহেন; আর আপনি রূপ ও রসপ্রভৃতি ইন্দ্রিয় বিষয়গুলিকে অগ্রাহ্য করিয়া, বিষয়বিমুক্ত থাকিয়া, উদাসীনের ন্যায় বিচরণ করিতে-ছেন ॥৭॥

মুনি! আপনার জ্ঞান কি প্রকার, অধ্যয়নই বা কীদৃশ, বৃত্তিই বা কি? ব্রাহ্মণ! আপনি যদি ভাল মনে করেন, তবে এই সমস্ত বিষয় সত্বর আমার নিকট বলুন' ॥৮॥

পশ্য প্রহ্লাদ! ভূতানামুৎপত্তিমনিমিত্ততঃ।
হ্রাসং বৃদ্ধিং বিনাশঞ্চ ন প্রহৃষ্যে ন চ ব্যথে ॥১০॥
স্বভাবাদেব সংদৃশ্যা বর্ত্তমানাঃ প্রবৃত্তয়ঃ।
স্বভাবনিরতাঃ সর্ব্বাঃ পরিতুষ্যে ন কেনচিৎ ॥১১॥

## ভারতকৌমুদী

পশ্যেতি। ভূতানাং ক্ষিত্যাদীনাম্, অনিমিত্ততঃ কারণশূন্যাৎ পরব্রহ্মণঃ "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদি শ্রুতেঃ ॥১০॥

পরব্রহ্মণো ভূতানামুৎপত্তিমুক্ত্বা স্থিতিমপি তত্রৈবাহ স্বভাবাদিতি। ভূতানাং প্রবৃত্তয়ঃ প্রকর্ষেণ স্থিতয়ঃ, স্বভাবাদেব পরব্রহ্মস্বরূপাদেব, বর্ত্তমানাঃ সর্ব্বৈঃ সংদৃশ্যাঃ সমালোচ্যাঃ। অতএব সর্ব্বাঃ প্রজাঃ স্বভাব এব নিরতাঃ স্থিতা। ইতি সংপশ্যন্নহং কেনচিদপি উত্তমলাভাদিনা ন পরিতুষ্যে ব্রহ্মলাভস্যৈবেষ্টত্বাদিতি ভাবঃ ॥১১॥

## ভারতভাবদীপঃ

ভূতানামুৎপত্ত্যাদিকমনিমিত্ততঃ কারণহীনাদেকাদদ্বিতীয়াদিতি পশ্য আলোচয় শ্রুতিযুক্তিভ্যাম্। শ্রুতিস্তাবৎ—"সদেব সোম্যেদমগ্র আসীদেকমেবাদ্বিতীয়ং তদৈক্ষত বহুস্যাং প্রজায়েয়" ইতি। সজাতীয়বিজাতীয়স্বগতভেদশূন্যাদেকরসাদ্বস্তুনো জগদুৎপত্তিমাহ; যুক্তিরপি শূন্যাজ্জগদুৎপত্ত্যযোগাৎ অচেতনানাঞ্চ প্রধানপরমাণ্বাদীনামধিষ্ঠাতারমন্তরেণ সঙ্ঘাতকর্তৃত্বাযোগাৎ বিকরণস্যেশ্বরস্যাধিষ্ঠাতৃত্বাযোগাৎ সংসারস্য স্বাভাবিকত্বে মুক্ত্যযোগাৎ স্বপ্নমায়েন্দ্রজালবদবিদ্যাকল্পিতত্বমবশ্যং বাচ্যম্। অবিদ্যানাশস্য চ সর্ব্বতন্ত্রসিদ্ধত্বাদবিদ্যা মিথ্যা; অনাদিভাবত্বে সত্যনিত্যত্বাদ্ব্যতিরেকেণাকাশবদিত্যবিদ্যামিথ্যাত্বসিদ্ধেরেকাদ্বিতীয়াদেব জগদুৎপত্তিং সাধয়তি। ততশ্চ "যন্মদন্যন্নাস্তি কস্মান্নু বিভেমি" ইতি শ্রুতেরাত্মজ্ঞস্য মম দ্বিতীয়াভাবান্ন হর্ষব্যথে ভবতঃ ॥১০॥ একমেবাদ্বিতীয়াদ্বস্তুন উৎপত্তিমুক্ত্বা তথৈব স্থিতিলয়াবপ্যাহ—স্বেতি। স্বভাবাৎ স্বস্য ভাবঃ স্বভাবঃ স্বরূপসত্তা, তত এব বর্ত্তমানাঃ প্রবৃত্তয়োঽপি সংদৃশ্যাঃ সম্যগ্দ্রষ্টব্যাঃ স্বভাবে এব নিরতাঃ সর্ব্বাঃ প্রজাস্তাসামেতাসাং স্বভাবাদন্যৎ পরায়ণং নাস্তীত্যর্থঃ। তস্মাদেবং জানন্ কেনচিদ্ব্রহ্মলোকৈশ্বর্য্য-

ভীষ্ম বলিলেন—'প্রহ্লাদ এইরূপ প্রশ্ন করিলে, লোকধর্ম্মজ্ঞ ও শাস্ত্রবিধানবিৎ সেই মেধাবী ব্রাহ্মণ কোমল ও নিকৃষ্টার্থশূন্য বাক্যদ্বারা প্রহ্লাদকে বলিতে লাগিলেন—॥৯॥

প্রহ্লাদ! পৃথিবীপ্রভৃতি ভূতসকল পরব্রহ্ম হইতে উৎপন্ন হইয়াছে; সুতরাং ঐগুলির হ্রাস, বৃদ্ধি ও বিনাশ আছে—ইহা তুমি পর্য্যালোচনা কর, আমি কিন্তু এই পর্য্যালোচনা করিয়াও সন্তুষ্ট বা ব্যথিত হই না ॥১০॥

(১১) ...পরিতুষ্যেন্ন কেনচিৎ—বঙ্গ,...প্রতিপাদ্য ন কেনচিৎ—নি।

পশ্য প্রহ্লাদ ! সংযোগান্ বিপ্রয়োগপরায়ণান্ ।
সঞ্চয়াংশ্চ বিনাশান্তান্ন ক্বচিদ্বিদধে মনঃ ॥১২॥
অন্তবন্তি চ ভূতানি গুণযুক্তানি পশ্যতঃ ।
উৎপত্তিনিধনজ্ঞস্য কিং কার্য্যমবশিষ্যতে ॥১৩॥
জলজানামপি হ্যন্তং পর্য্যায়েণোপলক্ষয়ে ।
মহতামপি কায়ানাং সূক্ষ্মাণাঞ্চ মহোদধৌ ॥১৪॥

## ভারতকৌমুদী

অথ কথং ন পরিতুষ্যসীত্যাহ পশ্যেতি। বিপ্রয়োগপরায়ণান্ বিচ্ছেদান্তান্। সঞ্চয়ান্ ধনাদীনাং সংগ্রহান্। অতএব কচিৎ পুত্রকলত্রাদিসংযোগাদৌ মনো ন বিদধে নাহমর্পয়ামি ॥১২॥

পরিতোষাভাবে হেত্বন্তরমাহ অন্তেতি। গুণযুক্তানি গন্ধাদিবিশিষ্টানি স্বরূপস্থানীত্যর্থঃ ভূতানি ক্ষিত্যাদীনি চ অন্তবন্তি বিনশ্বরাণি পশ্যতঃ সমালোচয়তঃ, অতএব উৎপত্তিনিধনজ্ঞস্য জনস্য পরিতোষাদিকং কিং কার্য্যমবশিষ্যতে কিমপি নেত্যর্থঃ। বিনশ্বরেণ পরিতোষে পরিতোষস্যাপি বিনশ্বরত্বাদিত্যাশয়ঃ ॥১৩॥

উৎপন্নানাং সর্ব্বেষামেব ভাবানাং নাশং পশ্যামীত্যাহ জলেতি। পর্য্যায়েণ নিয়মেন, কায়ানাং তিমিমৎস্যাদিশরীরাণাম্, সূক্ষ্মাণাং কীটাদীনাম্ ॥১৪॥

## ভারতভাবদীপঃ

লাভেনাপি ন তুষ্যেত্তুচ্ছমেবৈতদদৃশ্যমিতি বিজানীয়াদিত্যর্থঃ ॥১১॥ এবং তত্ত্বদৃষ্ট্যা স্বাস্থ্যমুপপাদ্য বাহ্যদৃষ্ট্যাপি লোকস্যানিত্যত্বাত্তদুপপাদয়তি—পশ্যেতি। তস্মাদহং মনো ন কচিদ্বিষয়ে বিদধে ধারয়ামি তদ্বিনাশে শোকোৎপত্তিং জানন্, যদ্বা অশ্রৌতয়োরারম্ভসঙ্ঘাতবাদয়োরপি জগদনিত্যত্বমস্তীতি স্বাস্থ্যমেবোচিতমিত্যাহ—পশ্যেতি ॥১২॥ এবমাদীন্যশ্রৌতানি মতানি দূষয়তি—অন্তবন্তীতি। ভূতানি পরমতে নিত্যসিদ্ধানি পরমাণুপ্রধানাদীতি পক্ষনির্দ্দেশঃ। জরায়ুজাদিশরীরাণি দৃষ্টান্তো বা অন্তবত্ত্বং সাধ্যং গুণযুক্তত্বং হেতুঃ। যৎসংহতং ঘটাদি তদনিত্যং পরমাণ্বাদয়শ্চ গুণগুণিভাবেন প্রধানঞ্চ গুণত্রয়াত্মত্বেন সংহতা ইতি ধ্রুবমনিত্যাঃ। তস্মাৎ পূর্ব্বোক্তমুৎপত্তিনিধনহেতুভূতং বস্তু জানতঃ কিং কার্য্যং কর্ত্তব্যমবশিষ্যতে ন কিমপীত্যর্থঃ। তথা চ শ্রুতিঃ—"এতদ্ব্রহ্ম

সমস্ত ভূতের স্থিতিও পরব্রহ্মের প্রভাবেই হইয়া থাকে এবং সমস্ত প্রজাই পরব্রহ্মের উপরে রহিয়াছে বলিয়া মনে করিতে হইবে—আমি এইরূপ মনে করিয়াই পার্থিব কোন বস্তু লাভেই সন্তুষ্ট হই না ॥১১॥

প্রহ্লাদ ! পর্য্যালোচনা করিয়া দেখ, সংযোগের পরিণামে বিচ্ছেদ এবং সঞ্চয়ের পরিণামে অপচয় ; আমি কিন্তু এইরূপ পর্য্যালোচনা করিয়াই কোন পদার্থে মনোনিবেশ করি না ॥১২॥

যিনি গুণবান্ সমস্ত ভূতকেই বিনশ্বর দেখেন এবং সমস্ত প্রজারই উৎপত্তি ও বিনাশ আছে জানেন, তাঁহার এখানে কি কার্য্য অবশিষ্ট থাকিতে পারে ॥১৩॥

জঙ্গমস্থাবরাণাঞ্চ ভূতানামসুরাধিপ !।
পার্থিবানামপি ব্যক্তং মৃত্যুং পশ্যামি সর্ব্বশঃ ॥১৫॥
অন্তরীক্ষচরাণাঞ্চ দানবোত্তম ! পক্ষিণাম্।
উত্তিষ্ঠতে যথাকালং মৃত্যুর্ব্বলবতামপি ॥১৬॥
দিবি সঞ্চরমাণানি হ্রস্বানি চ মহান্তি চ।
জ্যোতীংষ্যপি যথাকালং পতমানানি লক্ষয়ে ॥১৭॥
ইতি ভূতানি সংপশ্যন্ননুষক্তানি মৃত্যুনা।
সর্বং সামান্যতো বিদ্বান্ কৃতকৃত্যঃ সুখং স্বপে ॥১৮॥

## ভারতকৌমুদী

জঙ্গমেতি। জঙ্গমানি মনুষ্যাদীনি, স্থাবরাণি পর্ব্বতাদীনি ॥১৫॥

অন্তেতি। উত্তিষ্ঠতে আবির্ভবতি ॥১৬॥

দিবীতি। দিবি আকাশে, হ্রস্বানি ক্ষুদ্রাণি, জ্যোতীংষি নক্ষত্রাণি ॥১৭॥

ইতীতি। অনুষক্তানি সংবদ্ধানি। অতএব সর্ব্বমেব ভূতং সামান্যতঃ সমানভাবেন বিনশ্বরতয়া, বিদ্বান্ জানন্নহম্। স্বপে স্বপিমি ॥১৮॥

## ভারতভাবদীপঃ

বৈ তদ্বিদ্বাংসঃ পূর্ব্বে মহাশালা মহাশ্রোত্রিয়া অগ্নিহোত্রং ন জুহবাঞ্চক্রির” ইতি ॥১৩॥ পামরদৃষ্ট্যাপি জগতো বিনাশিত্বমাহ—জলজানামিত্যাদিপঞ্চভিঃ ॥১৪॥ পার্থিবানাং পৃথিবীস্থানাম্ ॥১৫—১৭॥ সর্ব্বসামান্যগঃ যথা ঘটত্বাদিসামান্যং পটাদিভ্যো ব্যাবৃত্তং পৃথিবীত্বসামান্যন্তু ভয়সমং তদুপাদানত্বাৎ এবং সর্ব্বস্য সৎসদিতি সদভেদেন প্রতীয়মানস্যোপাদানং সত্তাসামান্যং সর্ব্বসামান্যং ন তু তার্কিকাভিমতম্। তস্য সত্তাসমবায়াদিভ্যো ব্যাবৃত্তত্বেন সর্ব্বসামান্যত্বাভাবাৎ। তচ্চ শুদ্ধং ব্রহ্ম,

মহাসমুদ্রের জলে উৎপন্ন অতি বিশাল তিমিমৎস্যপ্রভৃতি এবং অতি সূক্ষ্ম কীটপ্রভৃতিরও নিয়তই বিনাশ দেখিতেছি ॥১৪॥

অসুরাধিপতি প্রহ্লাদ ! পৃথিবীস্থিত স্থাবর ও জঙ্গম সমস্ত ভূতেরই স্পষ্ট মৃত্যু দেখিতেছি ॥১৫॥

দানবশ্রেষ্ঠ ! আকাশচারী বলবান্ পক্ষিগণেরও যথাকালে মৃত্যু উপস্থিত হয় ॥১৬॥

আকাশচারী ক্ষুদ্র ও বৃহৎ নক্ষত্রগণকেও যথাসময়ে পতিত হইতে দেখি ॥১৭॥

এইভাবে সমস্ত ভূতকেই বিনশ্বর দেখিয়া, সমস্ত পদার্থকেই এইরূপ জানিয়া, কৃতকার্য্য হইয়া, আমি সুখে নিদ্রা যাই ॥১৮॥

(১৮) ···সর্ব্বসামান্যগো বিদ্বান্··· বঙ্গ।

সুমহান্তমপি গ্রাসং গ্রসেল্লব্ধং যদৃচ্ছয়া।
শয়ে পুনরভুঞ্জানো দিবসানি বহূন্যপি ॥১৯॥
আশয়ন্ত্যপি মামন্নং পুনর্বহুগুণং বহু।
পুনরল্পং পুনস্তোকং পুনর্নৈবোপপদ্যতে ॥২০॥
কণান্ কদাচিৎ খাদামি পিণ্যাকমপি চ গ্রসে।
ভক্ষয়ে শালিমাংসানি ভক্ষ্যাংশ্চোচ্চাবচান্ পুনঃ ॥২১॥
শয়ে কদাচিৎ পর্য্যঙ্কে ভূমাবপি পুনঃ শয়ে।
প্রাসাদে চাপি মে শয্যা কদাচিদুপপদ্যতে ॥২২॥

## ভারতকৌমুদী

স্বিতি। গ্রাসং গ্রসনীয়মন্নাদিকম্। যদৃচ্ছয়া ঈশ্বরেচ্ছয়া ॥১৯॥

আশয়ন্তীতি। গৃহস্থা মাম্, বহুগুণম্ অতীবোৎকৃষ্টম্ অন্নং পুনর্বহু আশয়ন্তি ভোজয়ন্তি। পুনরল্পম্ আশয়ন্তি পুনঃ স্তোকং ততোঽপ্যল্পম্ আশয়ন্তি, পুনর্নৈবোপপদ্যতে নৈব তদন্নং সম্ভবতি ॥২০॥

কণানিতি। কণান্ তণ্ডুলক্ষুদ্রাংশান্। পিণ্যাকং তিলকল্কম্, "তিলকল্কে চ পিণ্যাকঃ" ইত্যমরঃ। শালিমাংসানি মাংসযুক্তশাল্যন্নানি, উচ্চাবচান্ নানাবিধান্ ॥২১॥

শয় ইতি। পর্য্যঙ্কে খট্বায়াম্। উপপদ্যতে সম্ভবতি ॥২২॥

## ভারতভাবদীপঃ

তদ্গতঃ সর্ব্বসামান্যগঃ। সর্ব্বং সামান্যতো বিদ্বানিত্যপপাঠঃ ॥১৮॥ আজগরীং বৃত্তিং প্রপঞ্চয়তি—সুমহান্তমিত্যাদিনা। সুমহান্তং রসাধিক্যাৎ ॥১৯॥ আশয়ন্তি, ভোজয়ন্তি অন্নং রসাল্পত্বাৎ ॥২০॥

---

কখনও ঈশ্বরেচ্ছায় প্রাপ্ত প্রচুর খাদ্যও খাই, আবার বহুদিন পর্য্যন্ত না খাইয়াও শয়ন করিয়া থাকি ॥১৯॥

আবার গৃহস্থেরা আমাকে কখনও অতি উৎকৃষ্ট প্রচুর অন্ন ভোজন করায়, আবার কখনও অল্প, আবার কখনও তাহা হইতেও অল্প ভোজন করাইয়া থাকে; আবার কোন সময়ে একেবারেই খাদ্য মিলে না ॥২০॥

আমি কখনও তণ্ডুলকণা, কখনও তিলের খলি, কখনও মাংসযুক্ত শালিতণ্ডুলের অন্ন, আবার কোন সময়ে নানাপ্রকার ভক্ষ্যদ্রব্য ভক্ষণ করিয়া থাকি ॥২১॥

আমি কোন সময়ে পর্য্যঙ্কে শয়ন করি, আবার কোন সময়ে ভূতলেও শয়ন করিয়া থাকি এবং কোন সময়ে অট্টালিকাতেও আমার শয্যা সম্ভবপর হইয়া থাকে ॥২২॥

ধারয়ামি চ চীরাণি শাণক্ষৌমাজিনানি চ।
মহার্হাণি চ বাসাংসি ধারয়াম্যহমেকদা ॥২৩॥
ন সন্নিপতিতং ধর্ম্ম্যমুপভোগং যদৃচ্ছয়া।
প্রত্যাচক্ষে ন চাপ্যেনমনুরুধ্যে সুদুর্ল্লভম্ ॥২৪॥
অচলমনিধনং শিবং বিশোকং শুচিমতুলং বিদুষাং মতে প্রবিষ্টম্।
অনভিমতমসেবিতং বিমূঢ়ৈর্ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥২৫॥
অচলিতমতিরচ্যুতঃ স্বধর্ম্মাৎ পরিমিতসংসরণঃ পরাবরজ্ঞঃ।
বিগতভয়কষায়লোভমোহো ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥২৬॥

---

## ভারতকৌমুদী

ধারয়ামীতি। চীরাণি কৌপীনান্, শাণানি শণসূত্রনির্ম্মিতানি ক্ষৌমাণি ক্ষুমাবর্ণানি, অজিনানি চর্ম্মকৃতানি, মহার্হাণি মহামূল্যানি ॥২৩॥

নেতি। সন্নিপতিতমুপস্থিতম্, ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্। অনুরুধ্যে প্রার্থয়ামি ॥২৪॥

অচলমিতি। অচলমবিকৃতম্, অনিধনমক্ষয়ম্, শিবং মঙ্গলজনকম্, শুচিং পবিত্রম্। ব্রতশব্দস্য ক্লীবত্বেঽপি তদ্বিশেষণস্যাস্য পুংস্ত্বমার্ষম্। প্রবিষ্টং বিষয়ীভূতম্। আজগরম্ অজগরঃ সর্পস্তদ্বৃতম্। ইতঃপ্রভৃত্যধ্যায়সমাপ্তিং যাবৎ পুষ্পিতাগ্রা বৃত্তম্—"অযুজি নযুগরেফতো যকারো যুজি চ নজৌ জরগাশ্চ পুষ্পিতাগ্রা" ইতি লক্ষণাৎ ॥২৫॥

অচলিতেতি। অচলিতমতিঃ এতদাচরণে স্থিরচিত্তঃ, স্বধর্ম্মাৎ অচ্যুতঃ অভ্রষ্টঃ, পরিমিতং সংসরণং সংসারক্রিয়া স্নানাগারাদিরূপা যস্য সঃ, পরং ব্রহ্ম অবরঞ্চ মায়িকং জগৎ জানামীতি সঃ। বিগতা মৈত্র্যাদিভাবনয়া তিরোহিতা ভয়া কষায়াঃ রাগদ্বেষাদয়ঃ লোভমোহৌ চ তে যস্য সঃ ॥২৬॥

## ভারতভাবদীপঃ

কণমতিসূক্ষ্মং ধান্যাংশম্, পিণ্যাকং তিলখলিম্ ॥২১-২২॥ ক্ষৌমাণি ক্ষুমা অতসী তৎসূত্রময়ানি ॥২৩॥ ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতং যথেষ্টাচরণে তত্ত্ববিদামপি শ্বশূকরাদিতুল্যতাপত্তেঃ ॥২৪॥ অচলং দৃঢ়ম্, অনিধনং মৃত্যুবিরোধি, শুচিম্ আর্ষো বিভক্ত্যলুক্। বিদুষাং মতে ব্রহ্মণি প্রবিষ্টং তৎপ্রাপকমিত্যর্থঃ। অনভিমতত্বাদেবাসেবিতং মূঢ়ৈঃ আজগরমজগরো হ্যযত্নেনৈব জীবতি তস্যেদম্ ॥২৫॥

আমি কোন সময়ে কৌপীন, কখনও শণসূত্রনির্ম্মিত বস্ত্র, কখনও মহামূল্য পট্টবস্ত্র, আবার কোন সময়ে চর্ম্মনির্ম্মিত বস্ত্রও ধারণ করিয়া থাকি ॥২৩॥

ধর্ম্মসঙ্গত কোনও ভোগ্য বস্তু ঈশ্বরেচ্ছাক্রমে উপস্থিত হইলে, আমি তাহা প্রত্যাখ্যান করি না; আবার অতি দুর্লভ ভোগ্যবস্তুরও প্রার্থনা করি না ॥২৪॥

অবিকৃত, অক্ষয়, মঙ্গলজনক, শোকনাশক, পবিত্র, তুলনাশূন্য ও জ্ঞানিগণের অভিমত এবং মূঢ়গণের অনভিমত ও অসেবিত এই অজগরব্রত আমি পবিত্র হইয়া আচরণ করিতেছি ॥২৫॥

অনিয়তফলভক্ষ্যভোজ্যপেয়ং বিধিপরিণামবিভক্তদেশকালম্।
হৃদয়সুখমসেবিতং কদর্য্যৈর্ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥২৭॥
ইদমিদমিতি তৃষ্ণয়াভিভূতং জনমনবাপ্তধনং বিষীদমানম্।
নিপুণমনুনিশাম্য তত্ত্ববুদ্ধ্যা ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥২৮॥
বহুবিধমনুদৃশ্য চার্থহেতোঃ কৃপণমিহার্য্যমনার্য্যমাশ্রয়ন্তম্।
উপশমরুচিরাত্মবান্ প্রশান্তো ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥২৯॥

---

ভারতকৌমুদী

ব্রতং বিশিনষ্টি অনিয়তেতি। অনিয়তমনির্দ্দিষ্টং ফলং স্বাস্থ্যমস্বাস্থ্যং বা যেষাং তানি তাদৃশানি ভক্ষ্যাণি চর্ব্ব্যাণি, ভোজ্যানি খাদ্যানি পেয়ানি চ যস্মিন্ তৎ, বিধিপরিণামেন শাস্ত্রবিধানাববোধেন বিভক্তৌ বিভাগেন নির্দ্দিষ্টৌ দেশকালৌ যস্য তৎ। হৃদয়স্য সুখং সুখজনকম্, কদর্য্যৈর্নিকৃষ্টৈর্জ্জনৈঃ অসেবিতমনাচরিতম্ ॥২৭॥

নানাকার্য্যাকুললোকদুর্দ্দশাদর্শনেন বৈরাগ্যাদেবেদং ব্রতং চরামীত্যাহ ইদমিতি। ইদং গৃহাদিকম্ ইদমুদ্যানাদিকঞ্চ ময়া কর্ত্তব্যমিতি তৃষ্ণয়া আশয়া অভিভূতং বহুচেষ্টয়াপি অনবাপ্তধনম্, অতএব বিষীদমানং বিষাদবন্তং জনম্, নিপুণং যথা স্যাৎ তথা অনুনিশাম্য পর্য্যালোক্য তত্ত্ববুদ্ধ্যা যথার্থজ্ঞানেন বৈরাগ্যেণেত্যর্থঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

কষায়ঃ ক্রোধাদ্যাবেশেন স্তিমিতচিত্ততা রাগদ্বেষাদির্ব্বা ॥২৬॥ অনিয়তমক্লৃপ্তং ফলাদি যত্র, বিধিরদৃষ্টং তস্য পরিণামঃ পরিপাকস্তেনৈব দেশকালব্যবস্থয়া প্রাপিতম্, কদর্য্যৈর্বিষয়লুব্ধৈঃ ॥২৭॥ ধনপ্রাপ্তৌ

---

আমি স্থিরচিত্ত হইয়া, স্বধর্ম্মে থাকিয়া, পরিমিতভাবে সাংসারিক কার্য্য করিয়া, কি উত্তম ও কি অধম তাহা জানিয়া রাগ, দ্বেষ, লোভ ও মোহপ্রভৃতি পরিত্যাগ করিয়া এবং পবিত্র হইয়া এই অজগরব্রত আচরণ করিতেছি ॥২৬॥

যে ব্রতাচরণে ভক্ষ্য, ভোজ্য ও পেয়বস্তুর নিয়ম না থাকায় স্বাস্থ্য এবং অস্বাস্থ্য দুই হইতে পারে; শাস্ত্রীয় বিধানানুসারে যাহার দেশ ও কাল বিভক্ত আছে, যাহা মনের সুখ উৎপাদন করে এবং যাহা নিকৃষ্ট লোকেরা করিতে পারে না, আমি পবিত্র থাকিয়া সেই অজগরব্রত আচরণ করিতেছি ॥২৭॥

'আমি গৃহাদি নির্ম্মাণ করিব এবং আমি উদ্যানপ্রভৃতি প্রস্তুত করিব' এইরূপ আশায় অভিভূত হইয়া মানুষ ধনোপার্জ্জনের চেষ্টা করে, অথচ সে ধন পায় না; তখন বিষাদে মগ্ন হয়—ইহা নিপুণভাবে দেখিয়া, আমি বৈরাগ্যবশতঃ এই অজগরব্রত আচরণ করিতেছি ॥২৮॥

---

(২৮) ···নিপুণমনুনিশম্য···বঙ্গ বর্দ্ধ।

সুখমসুখমলাভমর্থলাভং রতিমরতিং মরণঞ্চ জীবিতঞ্চ।
বিধিনিয়তমবেক্ষ্য তত্ত্বতোঽহং ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥৩০॥
অপগতভয়রাগমোহদর্পো ধৃতিমতিবুদ্ধিসমন্বিতঃ প্রশান্তঃ।
উপগতফলভোগিনো নিশাম্য ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥৩১॥
অনিয়তশয়নাশনঃ প্রকৃত্যা দমনিয়মব্রতসত্যশৌচযুক্তঃ।
অপগতফলসঞ্চয়ঃ প্রহৃষ্টো ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥৩২॥

## ভারতকৌমুদী

বহ্বিতি। অর্থহেতোঃ ধনার্জনার্থম্, আর্য্যম্ আত্মবৃত্তিযোগ্যং সৎকার্য্যম্, অনার্য্যং তদিতরং অসৎকার্য্যঞ্চ আশ্রয়ন্তম্, কৃপণং নীচাশয়ম্, বহুবিধং জনম্, অনুদৃশ্য অবলোক্য উপশমে বৈরাগ্যে রুচিঃ প্রবৃত্তির্যস্য সঃ, আত্মবান্ যোগে যত্নবান্; প্রশান্তো জিতেন্দ্রিয়শ্চাহম্ ॥২৯॥

সুখলিপ্সাদিপরিহারেণৈবেদমাচরামীত্যাহ সুখমিতি। অলাভং ক্ষতিম্, রতিং বিষয়ানুরাগম্, অরতিং বিষয়বিরাগম্, বিধিনিয়তং দৈবনির্দ্দিষ্টম্, ন পুনরাত্মচেষ্টয়া কর্ত্তুং পরিহর্ত্তুঞ্চ শক্যমিত্যর্থঃ, তত্ত্বতস্তত্ত্বজ্ঞানায় ॥৩০॥

নন্বিদং ব্রতং কথমাজগরমিত্যুচ্যত ইত্যাহ অপেতি। ধৃতির্ধৈর্য্যম্, মতিস্তত্ত্বমননম্, বুদ্ধিঃ সিদ্ধান্তনিশ্চয়শ্চ তাভিঃ সমন্বিতঃ, প্রশান্তো জিতেন্দ্রিয়ঃ, উপগতানামুপস্থিতমাত্রাণাং ফলানাং ভোগ এষামস্তীতি তান্ অজগরান্, নিশাম্য দৃষ্ট্বা ॥৩১॥

## ভারতভাবদীপঃ

কর্ম্মৈব কারণম্ ন পৌরুষমিতি ধিয়া নিশম্যালোচ্য ॥২৮॥ অর্থহেতোরনার্য্যং নীচম্ অর্য্যং স্বামিনমাশ্রয়তি যঃ কৃপণো দীনজনস্তমনুদৃশ্যোপশমরুচিঃ, আত্মবান্ জিতচিত্তঃ ॥২৯॥ বিধিনিয়তং দৈবাধীনম্ ॥৩০॥ ধৃতির্ধৈর্য্যম্, মতিরালোচনম্, বুদ্ধির্নিশ্চয়ঃ, উপগতং সমীপাগতং ফলং প্রিয়ং যেষাং তান্ ভোগিনঃ সর্পান্ অজগরান্ নিশম্য দৃষ্ট্বা। ফলভোগিন ইতি শাকপার্থিবাদিবন্মধ্যমপদলোপঃ

নানাবিধ নীচাশয় লোকেরা অর্থোপার্জ্জনের জন্য সৎকার্য্য ও অসৎকার্য্য অবলম্বন করিতেছে ইহা দেখিয়া, আমি বৈরাগ্যে প্রবৃত্তিশালী, যোগাভ্যাসে যত্নবান্, জিতেন্দ্রিয় ও পবিত্র হইয়া এই অজগরব্রত আচরণ করিতেছি ॥২৯॥

সুখ ও দুঃখ, লাভ ও অলাভ, অনুরাগ ও বিরাগ এবং জীবন ও মরণ—এই সমস্তই বিধিনির্দ্দিষ্ট ইহা দেখিয়া আমি তত্ত্বজ্ঞানলাভের আশায় পবিত্র হইয়া এই অজগরব্রত আচরণ করিতেছি ॥৩০॥

সর্পগণ উপস্থিত বস্তুই ভোগ করে ইহা দেখিয়া আমি ভয়, রাগ, মোহ ও দর্প পরিত্যাগ করিয়া, ধৈর্য্য, মনন ও জ্ঞানসমন্বিত হইয়া, ইন্দ্রিয়গণকে জয় করিয়া, পবিত্রভাবে এই অজগরব্রত আচরণ করিতেছি ॥৩১॥

(৩১) …উপগতফলভোগিনো নিশম্য…বঙ্গ বর্দ্ধ।

অপগতমসুখার্থমীহনার্থৈরুপগতবুদ্ধিরবেক্ষ্য চাত্মসংস্থম্।
তৃষিতমনিয়তং মনো নিয়ন্তুং ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥৩৩॥
ন হৃদয়মনুরুধ্য বাঙ্‌মনো বা প্রিয়সুখদুর্ল্লভতামনিত্যতাঞ্চ।
তদুভয়মুপলক্ষয়ন্নিবাহং ব্রতমিদমাজগরং শুচিশ্চরামি ॥৩৪॥

---

## ভারতকৌমুদী

ব্রতাচরণপ্রকারমাহ অনিয়তেতি। অনিয়তে অনির্দ্দিষ্টে শয়নাশনে যস্য সঃ, প্রকৃত্যা স্বভাবেনৈব, দম ইন্দ্রিয়দমনম্, নিয়ম উপবাসাদিঃ, ব্রতং ত্রৈকালিকস্নানাদি, সত্যং শৌচঞ্চ তৈর্যুক্তঃ, অপগতস্তিরোহিতঃ ফলসঞ্চয়ঃ ফললাভাগ্রহো যস্য সঃ ॥৩২॥

অপেতি। উপগতবুদ্ধির্লব্ধজ্ঞানঃ অহম্, ঈহনার্থৈঃ চেষ্টোদ্দেশ্যৈর্ধনাদিভিঃ অসুখমেবার্থো বস্তু তম্ অবেক্ষ্য অপগতং নিকৃষ্টপথে চলিতম্, তৃষিতং ধনাদিতৃষ্ণান্বিতম্, অনিয়তম্ অস্থিরঞ্চ মনঃ নিয়ন্তুং নিরোদ্ধুম্, আত্মসংস্থং পরব্রহ্মবিষয়মিদমাজগরং ব্রতম্ ॥৩৩॥

নেতি। অহং হৃদয়ম্ আত্মনশ্চিত্তবৃত্তিম্ আত্মীয়জনস্য বাঙ্‌মনো বা অনুরুধ্য অনুসৃত্য নেদং ব্রতং চরামি; কিন্তু প্রিয়ঃ পুত্রাদিঃ সুখঞ্চ তয়োর্দুর্ল্লভতাং তয়োরেব চ অনিত্যতাঞ্চ তদুভয়মুপলক্ষয়ন্ পশ্যন্ ॥৩৪॥

## ভারতভাবদীপঃ

॥৩১॥ প্রকৃত্যা দমাদিযুক্তঃ সিদ্ধত্বান্ন তু সাধকবদ্ধঠেন, অপগতফলসঞ্চয়স্ত্যক্তযোগফলসমূহঃ ॥৩২॥ ঈহনার্থৈরিচ্ছাবিষয়ৈ রূপাদিভিরেষণাবিষয়ৈর্ব্বা পুত্রবিত্তাদিভির্হেতুভিঃ, অসুখার্থং পরিণামে দুঃখার্থম্ অপগতমাত্মনঃ পরাঙ্মুখং তৃষিতমনিয়তঞ্চ মনোঽবেক্ষ্য উপগতবুদ্ধির্লব্ধালোকঃ, আত্মসংস্থমাত্মনি সংস্থা সমাপ্তির্যস্য তত্তথা নিয়ন্তুং ব্রতং চরামি। অভিহতমসুখৈরিহার্থনাশৈরিত্যাস্যঃ পাঠঃ ॥৩৩॥ হৃদয়ং তাৎস্থ্যাদ্বুদ্ধির্মনশ্চ তাভ্যাং তদ্ধর্ম্মাঃ কর্তৃত্বভোক্তৃত্বকামসঙ্কল্পাদয়ো লক্ষ্যন্তে; তাননুরুধ্যাপেক্ষ্য; পাঠান্তরে নাননুরুধ্যেতি সম্বন্ধাৎ স এবার্থঃ। তৎ তত্র বুদ্ধৌ সুদুর্ল্লভতাং

---

আমি শয়ন ও উপবেশনের কোন নিয়ম না রাখিয়া, স্বভাবতই ইন্দ্রিয়দমন, উপবাসাদি নিয়ম, ত্রৈকালিক স্নান, সত্য ও চিত্তশুদ্ধিযুক্ত হইয়া, ফলকামনা পরিত্যাগ করিয়া এবং সন্তুষ্ট ও পবিত্র থাকিয়া এই অজগরব্রত আচরণ করিতেছি ॥৩২॥

আমি চেষ্টার উদ্দেশ্য ধনাদিদ্বারা দুঃখই হয় ইহা দেখিয়া, তত্ত্বজ্ঞান লাভ করিয়া, নিকৃষ্ট পথে ধাবিত, লোভান্বিত ও অস্থির মনকে নিরুদ্ধ করিবার জন্য পবিত্রভাবে এই পরব্রহ্মবিষয়ক অজগরব্রত আচরণ করিতেছি ॥৩৩॥

আমি আপন মনের ইচ্ছা অনুসারে কিংবা আত্মীয় লোকের উপদেশে বা অভিপ্রায়ে এই ব্রত আচরণ করিতেছি না; কিন্তু পুত্রকলত্রাদিনিবন্ধন সুখ দুর্লভ ও অনিত্য, এই দুইটী দেখিয়াই পবিত্রভাবে এই অজগরব্রত আচরণ করিতেছি ॥৩৪॥

বহুকথিতমিদং হি বুদ্ধিমদ্ভিঃ কবিভিরপি প্রথয়দ্ভিরাত্মকীর্ত্তিম্।
ইদমিদমিতি তত্র তত্র তত্তৎ স্বপরমতৈর্গহনং প্রতর্কয়দ্ভিঃ ॥৩৫॥
তদহমনুনিশম্য বিপ্রপাতং পৃথগভিপন্নমিহাবুধৈর্মনুষ্যৈঃ।
অনবসিতমনন্তদোষপারং নৃষু বিচরামি বিনীতদোষতৃষ্ণঃ ॥৩৬॥

## ভারতকৌমুদী

নমু ভবদুক্তার্থে কিং প্রমাণমিত্যাহ বহ্বিতি। হি যস্মাৎ, স্বশ্চ পরে চ তেষাং মতৈঃ মতানুসারিভির্ব্বাক্যৈঃ তত্র তত্র বিভিন্নস্থানে গহনং দুর্গমং যথা স্যাৎ তথা তত্তৎ অনুকূলং প্রতিকূলঞ্চ প্রতর্কয়দ্ভিঃ, অতএবাত্মকীর্ত্তিং নিজযশঃ প্রথয়দ্ভিঃ, বুদ্ধিমদ্ভিঃ কবিভিঃ পণ্ডিতৈরপি, ইদং কর্ত্তব্যমিদং কর্ত্তব্যমিতি কৃত্বা ইদমাজগরব্রতং বহু কথিতম্ ॥৩৫॥

উপসংহরতি তদিতি। অহম্, অবুধৈর্মূর্খৈর্মনুষ্যৈঃ পৃথক্ ভিন্নভাবেন জড়ং জগৎ চিন্ময়াদ্ ব্রহ্মণো ভিন্নমিতি প্রকারেণেত্যর্থঃ অভিপন্নমবগতম্, অনবসিতম্ অসমাপ্তম্ অসীমমিতি যাবৎ, অনন্তো দোষপারম্ অনুপত্তিশেষো যস্মিন্ তৎ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইতিশ্রুত্যনুপপত্ত্যাদিদোষগ্রস্তমিত্যর্থঃ, অতএব বিপ্রপাতং বিশিষ্টং প্রপাতং পতনেন মরণহেতুভূতং কঞ্চিদুচ্চদেশমিব স্থিতম্, তন্মতম্, অনুনিশম্য শ্রুতিবিরুদ্ধত্বেন অযুক্তত্বেন চ পর্য্যালোচ্য, বিনীতাঃ দোষতৃষ্ণারাগদ্বেষাদিলোভা যেন স তাদৃশঃ সন্, নৃষু মনুষ্যেষু মধ্যে বিচরামি ॥৩৬॥

## ভারতভাবদীপঃ

সুখানিত্যতাং চোভয়মুপলক্ষয়ন্নিতি যোজনা ॥৩৪॥ ইদমাজগরব্রতং সর্ব্ববাদিবল্লভমিত্যাহ—বহ্বিতি। গহনমাত্মতত্ত্বং তর্কাগোচরমপি তত্র তত্র, শাস্ত্রে হন্তেত্যালোচনে। ইদমিদমিতি স্বমতৈঃ পরমতৈশ্চ তর্কয়দ্ভিরুন্নয়দ্ভিঃ ; তথা হি—শূন্যং বা নির্ব্বিষয়জজ্ঞানধারা বা জড়ো বা বুদ্ধ্যাদিবিশেষগুণহীনস্বরূপপ্রতিষ্ঠং চিন্মাত্রং বানৃতজড়দুঃখাদিব্যাবৃত্তমেকরসং সচ্চিদানন্দানন্তস্বরূপং বেতিবাদিনাং বিকল্পা আত্মনি দৃশ্যন্তে। তথাপি সর্ব্বেষাং স্বস্বাভিমতাত্মতত্ত্বদর্শনায়াজগরং ব্রতমেবোপেয়মিতি ভাবঃ ॥৩৫॥ তদিদমিতি। ইদমিতি প্রত্যক্ষাদিপ্রমাণপ্রমিতং জগৎ অবুধৈঃ

বহুতর বুদ্ধিমান্ লোক এবং পণ্ডিতও বিভিন্ন স্থানে নিজেদের ও অন্যান্যের মত অনুসরণ করিয়া, অতিদুরূহভাবে সেই সেই বিষয়ে গুরুতর তর্ক করিয়া, আপনাদের যশ প্রকাশ করিতে থাকিয়া 'ইহা এইরূপ করিবে' 'ইহা এইরূপ করিবে' এইভাবে এই ব্রতের বিষয় বহু বলিয়াছেন ॥৩৫॥

পরমাত্মা চিন্ময়, আর জগৎটা জড়; সুতরাং এই জগত পরমাত্মা হইতে অভিন্ন হইতে পারে না, এইভাবে মূর্খ লোকেরা বুঝিয়া থাকে; তাহাদের এইরূপ তর্কের সীমা নাই এবং তাহাতে শ্রুতিবিরুদ্ধতা ও যুক্তিহীনতাপ্রভৃতি দোষ থাকে; অতএব ঐ মত অত্যন্ত উচ্চ দেশের ন্যায় বিপদের কারণ হয়—ইহা পর্য্যালোচনা করিয়া আমি রাগদ্বেষপ্রভৃতি ও লোভশূন্য হইয়া মনুষ্যমধ্যে বিচরণ করিতেছি' ॥৩৬॥

(৩৫) ···তত্র তত্র হন্ত···বঙ্গ বর্দ্ধ।

ভীষ্ম উবাচ।

অজগরচরিতং ব্রতং মহাত্মা য ইহ নরোঽনুচরেদ্বিনীতরাগঃ।
অপগতভয়লোভমোহমন্যুঃ স খলু সুখী বিচরেদিমং বিহারম্ ॥৩৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে প্রহ্লাদাজগরসংবাদে ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## চতুঃসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

বান্ধবাঃ কর্ম্ম বিত্তং বা প্রজ্ঞা বেহ পিতামহ!।
নরস্য কা প্রতিষ্ঠা স্যাদেতৎ পৃষ্টো বদস্ব মে ॥১॥

ভারতকৌমুদী

অজেতি। যো মহাত্মা নরঃ বিনীতঃ পরিঙ্গতঃ রাগো রাগদ্বেষাদির্যেন সঃ তথা অপগতা ভয়ং লোভঃ মোহঃ মন্যুঃ ক্রোধশ্চ তে যস্য স তাদৃশশ্চ সন্ ইহ জগতি অজগরৈঃ সর্পৈঃ চরিতং কৃতমিদং ব্রতম্ অনুচরেদাচরেৎ; স নরঃ খলু সুখী সন্ ইমং বিহারং খেলাস্থানমিব ভুবনং বিচরেৎ ॥৩৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারত-টীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

পৃথগাত্মাতিরিক্তত্বেনাভিপন্নং গৃহীতং সৎ বিপ্রপাতং বিশিষ্টঃ প্রপাতো ভৃগুস্তদ্বন্নাশকরমিতি অনুনিশম্য শাস্ত্রযুক্তিভ্যামন্বালোচ্য নৃষু বিরহামি। কিং তর্হি জগতস্তত্ত্বং ত্বয়া নিশ্চিতমিত্যত আহ—অনবসিতং নাস্তি কালতো গুণতো দেশতশ্চাবসিতমবসানং পরিচ্ছেদো যস্য তত্তথা। যতোঽনন্তদোষপারম্ অন্তো নাশঃ, দোষো বিষমসৃষ্টিহেতুত্বেন নৈর্ঘৃণ্যাদিঃ, পারো দেশপরিচ্ছেদশ্চ নাস্তি যস্য তত্তথা ॥৩৬॥ য ইমং বিহারমিমামজগরব্রতরূপাং ক্রীড়ামনুচরেৎ স সুখী বিহরেদিতি সম্বন্ধঃ ॥৩৭॥

ইতি শান্তিপর্ব্বণি মোক্ষধর্ম্মে নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১৭৩॥

ভীষ্ম বলিলেন—'যে মহাত্মা মনুষ্য রাগদ্বেষ পরিত্যাগ করিয়া এবং ভয়, লোভ, মোহ ও ক্রোধশূন্য হইয়া এই অজগরব্রত আচরণ করেন, তিনি সুখী হইয়া খেলাস্থানের ন্যায় এই ভূমণ্ডলে সুখে বিচরণ করিতে সমর্থ হন' ॥৩৭॥

* '...ঊনাশীত্যধিকশততমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ, '...সপ্তসপ্তত্যধিকশততমোঽধ্যায়ঃ' নি।

(১) ...প্রজ্ঞা চেহ... বর্দ্ধ নি।

ভীষ্ম উবাচ।

প্রজ্ঞা প্রতিষ্ঠা ভূতানাং প্রজ্ঞা লাভঃ পরো মতঃ।
প্রজ্ঞা নিঃশ্রেয়সী লোকে প্রজ্ঞা স্বর্গো মতঃ সতাম্ ॥২॥
প্রজ্ঞয়া প্রাপিতার্থো হি বলিরৈশ্বর্য্যসংক্ষয়ে।
প্রহ্লাদো নমুচির্মঙ্কিস্তস্যাঃ কিং বিদ্যতে পরম্ ॥৩॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
ইন্দ্রকাশ্যপসংবাদং তন্নিবোধ যুধিষ্ঠির! ॥৪॥
বৈশ্যঃ কশ্চিদৃষিসুতং কাশ্যপং সংশিতব্রতম্।
রথেন পাতয়ামাস শ্রীমান্ দৃপ্তস্তপস্বিনম্ ॥৫॥

ভারতকৌমুদী

বান্ধবা ইতি। বান্ধবাঃ পুত্রাদয়, কর্ম্ম সন্ধ্যাবন্দনাদিকম্, বিত্তং ধনম্, প্রজ্ঞা বুদ্ধিঃ। কা বান্ধবাদীনাং মধ্যে কতমা নরস্য প্রতিষ্ঠা গৌরবং গৌরবহেতুঃ স্যাৎ ॥১॥

প্রজ্ঞেতি। ভূতানাং নরাণাম্। নিঃশ্রেয়সী পরমমঙ্গলজনিকা ॥২॥

প্রজ্ঞয়েতি। প্রাপিতার্থঃ সাধিতোদ্দেশ্যঃ। পরমুত্তমম্ ॥৩॥

অত্রেতি। কাশ্যপঃ কশ্যপবংশীয়কশ্চিদব্রাহ্মণঃ ॥৪॥

বৈশ্য ইতি। সংশিতব্রতং দৃঢোপবাসাদিনিয়মম্, রথেন রথাঘাতেন, শ্রীমান্ ধনসম্পত্তিমান্, অতএব দৃপ্তো গর্ব্বিতঃ ॥৫॥

ভারতভাবদীপঃ

বান্ধবা ইতি। আজগরব্রতরূপাং স্বাস্থ্যলক্ষণাং প্রতিষ্ঠাং কিং বান্ধবশব্দোপলক্ষিতা জাতিরেব সমর্পয়তি পক্ষিণামাকাশগমনবৎ। কিং কর্ম্ম মণিমন্ত্রৌষধিসাধনাদি। কিং বিত্তং বিত্তসাধ্যং যজ্ঞাদি। উত প্রজ্ঞৈবেতি প্রশ্নঃ ॥১—৩॥ প্রজ্ঞাহীনঃ স্বল্পেনাপি নিমিত্তেন নশ্যতি প্রজ্ঞাবাংস্তু

যুধিষ্ঠির বলিলেন—'পিতামহ! পুত্রপ্রভৃতি বন্ধুজন, সন্ধ্যাবন্দনাদি কর্ম্ম, ধনসম্পত্তি কিংবা বুদ্ধি এই কয়টার মধ্যে কোন্‌টা মানুষের গৌরবের প্রধান হেতু হয়, ইহা আমি জিজ্ঞাসা করিতেছি, আপনি আমার নিকট ইহা বলুন' ॥১॥

ভীষ্ম বলিলেন—'বুদ্ধিই মানুষের গৌরবের প্রধান কারণ, বুদ্ধিই পরম লাভ, জগতে বুদ্ধিই মঙ্গলের হেতু এবং বুদ্ধিই স্বর্গতুল্য—ইহা পণ্ডিতগণের অভিমত ॥২॥

ঐশ্বর্য্য নষ্ট হইলে বুদ্ধিই বলির উদ্দেশ্য সাধন করিয়াছিল এবং বুদ্ধিই প্রহ্লাদ, নমুচি ও মঙ্কির প্রয়োজন সম্পন্ন করিয়াছিল; অতএব বুদ্ধি হইতে উত্তম অন্য কি বস্তু আছে? ॥৩॥

যুধিষ্ঠির! এই বিষয়েও মনস্বীরা ইন্দ্র ও কশ্যপবংশসম্ভূত কোন ঋষির সংবাদরূপ প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন, তাহা তুমি শ্রবণ কর ॥৪॥

আর্ত্তঃ স পতিতঃ ক্রুদ্ধস্ত্যক্ত্বাত্মানমথাব্রবীৎ।
মরিষ্যাম্যধনস্যেহ জীবিতার্থো ন বিদ্যতে ॥৬॥
তথা মুমূর্ষুমাসীনমকূজন্তমচেতসম্।
ইন্দ্রঃ শৃগালরূপেণ বভাষে ক্ষুব্ধমানসম্ ॥৭॥
মনুষ্যযোনিমিচ্ছন্তি সর্ব্বভূতানি সর্ব্বশঃ।
মনুষ্যত্বে চ বিপ্রত্বং সর্ব্ব এবাভিনন্দতি ॥৮॥
মনুষ্যো ব্রাহ্মণশ্চাসি শ্রোত্রিয়শ্চাসি কাশ্যপ!।
সুদুর্লভমবাপ্যৈতন্ন দোষান্মর্ত্তুমর্হসি ॥৯॥

ভারতকৌমুদী

আর্ত্ত ইতি। আত্মানং জীবনে যত্নম্, জীবিতার্থো জীবনপ্রয়োজনম্। এষ খলু ধনী বৈশ্যঃ সর্ব্বথা নির্ধনং মাং তুচ্ছজ্ঞানেনৈব পাতয়ামাসেতি ভাবঃ ॥৬॥

অথেতি। অকূজন্তং কিমপ্যব্রুবন্তম্, অচেতসং বিষণ্ণচিত্তম্ ॥৭॥

মনুষ্যেতি। সর্ব্বভূতানি অন্যে সর্ব্বে প্রাণিনঃ। অভিনন্দতি প্রশংসতি ॥৮॥

মনুষ্য ইতি। শ্রোত্রিয়ো বেদবিৎ। এতৎ জন্মাদিকম্, দোষাৎ দারিদ্র্যাৎ ॥৯॥

ভারতভাবদীপঃ

ন কদাচিদিত্যাগবেতি ॥৪॥ রথেন রথঘাতেন ॥৫॥ আত্মানং ধৈর্য্যং ত্যক্ত্বা, "আত্মা বুদ্ধৌ ধৃতৌ দেহে" ইতি কোশঃ। জীবিতার্থো জীবিতপ্রয়োজনম্ ॥৬॥ অকূজন্তং মূর্চ্ছয়া নিঃশব্দম্, প্রোৎকূজন্তমিতি পাঠে প্রকর্ষেণোচ্ছ্বসন্তম্ ॥৭॥ সর্ব্বো দেবাদিরপ্যভিনন্দতি বিপ্রত্বমভিলক্ষ্য নন্দতি

একদা ধনসম্পত্তিশালী ও গর্ব্বিত কোন বৈশ্য, গমন করিবার সময়ে রথের আঘাতে কশ্যপবংশসম্ভূত, দৃঢ়ব্রতচারী ও তপস্বী কোনও ব্রাহ্মণকে ভূতলে নিপাতিত করিয়াছিলেন ॥৫॥

সেই কাশ্যপ ভূতলে পতিত হইয়া, ব্যথা পাইয়া, ক্রুদ্ধ হইয়া, জীবনধারণের ইচ্ছা ত্যাগ করিয়া বলিলেন—'আমি মরিব। কেন না, এই জগতে নির্ধনের জীবনের কোন প্রয়োজন নাই' ॥৬॥

কাশ্যপ মরিবার ইচ্ছা করিয়া, নীরব ও বিষণ্ণচিত্ত হইয়া, সেইভাবে অবস্থান করিতে লাগিলে, ইন্দ্র শৃগালরূপে আসিয়া, ক্ষুব্ধচিত্ত সেই ব্রাহ্মণকে বলিতে লাগিলেন—॥৭॥

'জগতে অন্যান্য সকল প্রাণীই মনুষ্যযোনি কামনা করে, আবার মনুষ্যমধ্যেও ব্রাহ্মণত্বেরই সকলে প্রশংসা করিয়া থাকে ॥৮॥

(৭) ···লুব্ধমানসম·· বঙ্গ।

সর্ব্বে লাভাঃ সাভিমানা ইতি সত্যা চ তে শ্রুতিঃ।
সন্তোষণীয়রূপোঽসি লোভাদ্যদভিমন্যসে॥১০॥
অহো সিদ্ধার্থতা তেষাং যেষাং সন্তীহ পাণয়ঃ।
অতীব স্পৃহয়ে তেষাং যেষাং সন্তীহ পাণয়ঃ॥১১॥
পাণিমদ্ভ্যঃ স্পৃহাস্মাকং যথা তব ধনস্য বৈ।
ন পাণিলাভাদধিকো লাভঃ কশ্চন বিদ্যতে॥১২॥

## ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। সাভিমানা অহঙ্কারজনকাঃ। শ্রুতিঃ কিংবদন্তী। অতএব ধনলাভো নেষ্টব্য ইতি ভাবঃ। সন্তোষণীয়ং সর্ব্বেষামেব সন্তোষজনকং রূপং যস্য সঃ। অতএব ধনস্য লোভাৎ যন্মরণমভিমন্যসে তদনুচিতমিত্যাশয়ঃ॥১০॥

অহো ইতি। সিদ্ধার্থতা নিষ্পন্নপ্রয়োজনতা। পাণয়ো হস্তাঃ। আত্মনশ্চতুষ্পদতয়া হস্তাভাবেন গ্রহণাদ্যসম্ভবাদিয়মুক্তিরূপপদ্যতে॥১১॥

পাণীতি। পাণিমদ্ভ্যো হস্তবদ্ভ্যো মনুষ্যাদিভ্যঃ॥১২॥

## ভারতভাবদীপঃ

॥৮॥ শ্রোত্রিয়োঽধীতবেদঃ, এতন্মনুষ্যত্বাদিত্রয়ম্, দোষাৎ মৌঢ্যাৎ॥৯॥ সাভিমানা ময়েদং ধনং লব্ধমিত্যভিমান এব ধনলাভো ন তু বস্তুতঃ কস্যাপি ধনেন সম্বন্ধোঽস্তি, "মা গৃধঃ কস্য স্বিদ্ধনম্" ইতি শ্রুতেঃ। গৃধঃ গর্দ্ধং লোভং মা কার্ষীঃ। যৎ সন্তোষণীয়ং রূপং ত্বং স্বস্যাভিমন্যসে অবমন্যসে মরিষ্যামীতি নির্ব্বন্ধনেন নাশয়সে ইতি বা। যদি বা এনমভিমংস্যে কনীয়োঽন্নং করিষ্য ইত্যভি-

কাশ্যপ! তুমি সেই মনুষ্য ও ব্রাহ্মণ এবং তাহাতে আবার বেদবিৎ হইয়াছ। অতএব অতিদুর্লভ এই সকল পাইয়া কেবল দারিদ্র্যদোষে মরিবার ইচ্ছা করিতে পার না॥৯॥

'সমস্ত লাভই অহঙ্কার উৎপাদন করে' এই জনশ্রুতি তোমার পক্ষেও সত্যই হইত। তারপর তোমার রূপটী সকলেরই সন্তোষজনক; সুতরাং তুমি ধনের লোভে যে মরিবার মত করিয়াছ, তাহা অসঙ্গত॥১০॥

এই জগতে যাহাদের দুইখানি হাত আছে, তাহাদের সমস্ত প্রয়োজনই নিষ্পন্ন হয়; সুতরাং যাহাদের দুইখানি হাত আছে, আমি তাহাদের অত্যন্ত স্পৃহা করি॥১১॥

কাশ্যপ! তোমার যেমন ধনের স্পৃহা চলিতেছে, আমাদেরও তেমন হস্তশালী প্রাণিগণের স্পৃহা আছে। এই জগতে হস্তলাভ অপেক্ষা অধিক কোন লাভ নাই॥১২॥

(১০) …ইতি সত্যবতী শ্রুতিঃ—বঙ্গ নি।

অপাণিত্বাদ্বয়ং ব্রহ্মন্! কণ্টকং নোদ্ধরামহে।
জন্তূনুচ্চাবচানঙ্গে দশতো ন কষাম বা ॥১৩॥
অথ যেষাং পুনঃ পাণী দেবদত্তৌ দশাঙ্গুলী।
উদ্ধরন্তি কৃমীনঙ্গাদ্দশতো নিকষন্তি চ ॥১৪॥
বর্ষাহিমাতপানাঞ্চ পরিত্রাণানি কুর্বতে।
চেলমন্নং সুখং শয্যাং নিবাতং চোপভুঞ্জতে ॥১৫॥
অধিষ্ঠায় চ গাং লোকে ভুঞ্জতে বাহয়ন্তি চ।
উপায়ৈর্বহুভিশ্চৈব বশ্যানাত্মনি কুর্ব্বতে ॥১৬॥

## ভারতকৌমুদী

অপাণিত্বাদিতি। কণ্টকং গাত্রপ্রবিষ্টম্। উচ্চাবচান্ নানাবিধান্ জন্তূন্ কীটাদীন্, অঙ্গে দশতো দংশনং কুর্ব্বতঃ, ন কষাম নিষ্কাশয়িতুং ন শক্নুমঃ ॥১৩॥

অথেতি। দেবেন বিধাত্রা দত্তৌ দশ অঙ্গুলয়ো যত্র তৌ তিষ্ঠত ইতি শেষঃ। উদ্ধরন্তি তে ॥১৪॥

বর্ষেতি। পরিত্রাণানি কুর্ব্বতে ছত্রধারণাদিনা। চেলং বস্ত্রম্, সুখং ধারণানন্দম্, নিবাতং ব্যজনবায়ুঞ্চ ॥১৫॥

অধীতি। পাণিমন্তঃ প্রাণিনঃ, গাং ভূমিম্, অধিষ্ঠায় আশ্রিত্য, পাণিনা ভুঞ্জতে গবাদীন্ শকটাদৌ বাহয়ন্তি চ, বহুভিরুপায়ৈরস্ত্রক্ষেপাদিভিঃ, আত্মনি স্ববিষয়ে, ব্যাঘ্রাদীন্ বশ্যান্ কুর্ব্বতে চ ॥১৬॥

## ভারতভাবদীপঃ

পূর্ব্বস্য মন্যতের্হিংসার্থত্বদর্শনাৎ। যন্নাভিমন্যস ইতি পাঠে স্পষ্টোঽর্থঃ ॥১০—১২॥ ন কষাম ন নাশয়াম ॥১৩॥ নিকষন্তি কণ্ডূয়নেন ॥১৪—১৫॥ অধিষ্ঠায়াধ্যাস্য গাং পৃথিবীং বলীবর্দ্দাদি বা,

ব্রাহ্মণ! আমাদের অঙ্গে কণ্টক প্রবেশ করিলে, হাত না থাকায়, আমরা তাহা তুলিয়া ফেলিতে পারি না কিংবা নানাবিধ কীট অঙ্গে দংশন করিতে লাগিলে, আমরা সেগুলিকে নিষ্কাশিত করিতে সমর্থ হই না ॥১৩॥

তারপর বিধাতা যাহাদের দশটী অঙ্গুলীযুক্ত দুইখানি হাত দিয়াছেন, তাহারা দংশনকারী কীটপ্রভৃতিকে অঙ্গ হইতে নিষ্কাশিত করিতে পারে ॥১৪॥

এবং তাহারা বর্ষা, শীত ও রৌদ্র হইতে আত্মরক্ষা করিতে পারে, আর তাহারা অন্ন, বস্ত্র, গ্রহণের সুখ, শয্যা ও ব্যজন বায়ু ভোগ করিতে সমর্থ হয় ॥১৫॥

জগতে হস্তযুক্ত প্রাণীরা ভূতলে থাকিয়া, হস্তদ্বারা ভোজন করে, গরু ও মহিষ প্রভৃতিকে গাড়ীতে জুড়িয়া হাত দিয়া চালাইয়া যায় এবং অস্ত্রক্ষেপপ্রভৃতি নানাবিধ উপায়ে ব্যাঘ্রপ্রভৃতি জন্তুগণকে নিজের বশীভূত করে ॥১৬॥

(১৫) …চৈলমন্নং…বঙ্গ বর্দ্ধ।

